বৃংহতি বর্দ্ধয়তি স ব্রহ্মা", যিনি সম্পূর্ণ জগতের নির্ম্মাণ করতঃ উহার বৃদ্ধি করেন, সেই পরমেশ্বরের নাম "ব্রহ্মা" হইয়াছে। "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইহা তৈত্তিরীয়োপনিষদের বচন। "সন্তীতি সন্তস্তেষু সৎসু সাধু তৎ সত্যম্। যজ্জানাতি চরাচরং জগত্তজ্‌জ্ঞানম্। ন বিদ্যতেঽন্তোঽবধির্মর্য্যাদা যস্য তদনন্তম্। সর্ব্বেভ্যো বৃহত্বাদ্ ব্রহ্ম"। যে সকল পদার্থ অস্তিত্ববিশিষ্ট তাহাকে সৎ কহা যায়। ঈশ্বর উহাদিগের মধ্যে শ্রেষ্ঠ বলিয়া তাঁহার নাম সত্য হইয়াছে। ঈশ্বর সমগ্র জগতের জ্ঞাতা বলিয়া তাহার নাম জ্ঞান হইয়াছে। যাঁহার অন্ত অবধি অথবা মর্য্যাদা, অর্থাৎ এতাদৃশ দীর্ঘ, এতাদৃশ বিস্তৃত, এতাদৃশ ক্ষুদ্র অথবা এতাদৃশ বৃহৎ, এরূপ পরিমাণ নাই, এজন্য এইরূপ পরমেশ্বরের নাম অনন্ত" হইয়াছে। আঙ্‌পূর্ব্বক ( ডু দাঞ্‌ দানে ) এই ধাতু হইতে "আদি" শব্দ এবং "নঞ্" পূর্ব্বক এই ধাতু হইতে "অনাদি" শব্দ সিদ্ধ হইয়াছে। "যস্মাৎ পূর্ব্বং নাস্তি পরং চাস্তি স আদিরিত্যুচ্যতে, ন বিদ্যতে আদিঃ কারণং যস্য সোঽনাদিরীশ্বরঃ"। যাঁহার পূর্ব্বে কিছু ছিল না, এবং যাঁহার পশ্চাৎ সমস্ত হইয়াছে, তাঁহাকে "আদি" বলা যায়, এবং যাঁহার আদি কারণ কেহই নাই সেই পরমেশ্বরের নাম "অনাদি" হইয়াছে। আঙ্‌পূর্ব্বক ( টু নদি সমৃদ্ধৌ ) এই ধাতু হইতে "আনন্দ" শব্দ সিদ্ধ হইয়াছে। "আনন্দন্তি সর্ব্বে মুক্তা যস্মিন্ যদ্বা যঃ সর্ব্বাঞ্জীবানানন্দয়তি স আনন্দঃ"। যিনি স্বয়ং আনন্দস্বরূপ, যাঁহাতে সমস্ত মুক্তজীব আনন্দ লাভ করেন, এবং যিনি সমস্ত ধর্ম্মাত্মা জীবদিগকে আনন্দযুক্ত করেন, সেই ঈশ্বরের নাম 'আনন্দ' হইয়াছে। ( অস ভুবি ) এই ধাতু হইতে "সৎ" শব্দ সিদ্ধ হইয়াছে। "যদস্তি ত্রিষু কালেষু ন বাধ্যতে তৎ সদ্‌ব্রহ্ম" যিনি সদা বর্ত্তমান আছেন, অর্থাৎ ভূত, ভবিষ্যৎ এবং বর্ত্তমান এই ত্রিকালেই যাঁহার বাধা ( অভাব ) নাই, সেই পরমেশ্বরকে "সৎ" কহা যায়। ( চিতী সংজ্ঞানে ) এই ধাতু হইতে "চিৎ" শব্দ সিদ্ধ হইয়াছে। "যশ্চেততি চেতয়তি সংজ্ঞাপয়তি সর্ব্বান্ সজ্জনান্ যোগিনস্তচ্চিৎ পরং ব্রহ্ম", যিনি স্বয়ং চেতনস্বরূপ হইয়া সকল জীবকে চেতনবিশিষ্ট ও সত্যাসত্য বিজ্ঞাপিত করেন, সেই পরমাত্মার নাম "চিৎ" হইয়াছে। এই তিন শব্দ একত্র বিশেষণভাবে প্রযুক্ত হইলে পরমেশ্বরকে সচ্চিদানন্দস্বরূপ কহা যায়। "যো নিত্যধ্রুবোঽচলোঽবিনাশী স নিত্যঃ" যিনি নিত্য, নিশ্চল এবং অবিনাশী, তিনিই নিত্যশব্দবাচ্য ঈশ্বর। (শুংধ শুদ্ধৌ) এই ধাতু হইতে শুদ্ধ শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ শুন্ধতি সর্ব্বান্ শোধয়তি বা স ঈশ্বরঃ"। যিনি স্বয়ং পবিত্র এবং অশুদ্ধি হইতে পৃথক্ হইয়া সকলকে শুদ্ধ করিয়া থাকেন, সেই ঈশ্বরের নাম "শুদ্ধ" হইয়াছে। ( বুধ অবগমনে ) এই ধাতুর উত্তর "ক্ত" প্রত্যয় করিয়া "বুদ্ধ" শব্দ সিদ্ধ হইয়াছে। "যো বুদ্ধবান্ সদৈব জ্ঞাতাঽস্তি স বুদ্ধো জগদীশ্বরঃ" ঈশ্বর সর্ব্বদা সকলকে জানেন বলিয়া তাঁহার নাম বুদ্ধ হইয়াছে। (মুচ্‌লৃ মোক্ষণে ) এই ধাতু হইতে মুক্ত শব্দ সিদ্ধ হইয়াছে। "যো মুঞ্চতি মোচয়তি বা মুমুক্ষূন্ স মুক্তো জগদীশ্বরঃ"; যিনি স্বয়ং সর্ব্বদা অশুদ্ধি হইতে পৃথক্ এবং সমস্ত মুমুক্ষুদিগকে ক্লেশ হইতে মুক্ত করেন, সেই পরমাত্মার নাম "মুক্ত" হইয়াছে। "অতএব নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবো জগদীশ্বরঃ"। এই জন্যই জগদীশ্বরের স্বভাব, নিত্য, শুদ্ধ, বুদ্ধ এবং মুক্ত কহা যায়। ( ডু কৃঞ্‌ করণে ) নির্ এবং আঙ্‌পূর্ব্বক এই ধাতু হইতে "নিরাকার" শব্দ সিদ্ধ হইয়াছে। "নির্গতঃ আকারাৎ স নিরাকারঃ" ঈশ্বরের কোন আকার নাই এবং কখন শরীর ধারণ করেন না বলিয়া তাঁহার নাম "নিরাকার" হইয়াছে। ( অঞ্জু গতি-ম্রক্ষণ-কান্তি-গতিষু ) এই ধাতু হইতে "অঞ্জন" শব্দ সিদ্ধ হয় এবং ইহাতে নির্ উপসর্গ যোগ হওয়াতে "নিরঞ্জন" শব্দ সিদ্ধ হইয়াছে। "অঞ্জনং ব্যক্তির্ম্রক্ষণং কুকাম ইন্দ্রিয়ৈঃ প্রাপ্তিশ্চেত্যস্মাদ্যো নির্গতঃ পৃথগ্‌ভূতঃ স নিরঞ্জনঃ"। ঈশ্বর, ব্যক্তি অর্থাৎ

আকৃতি, স্বেচ্ছাচার, দুষ্টকামনা এবং চক্ষুরাদি ইন্দ্রিয়বিষয়ক ব্যাপার হইতে পৃথক্ বলিয়া, তাঁহার নাম "নিরঞ্জন" হইয়াছে। (গণ সংখ্যানে) এই ধাতু হইতে "গণ" শব্দ সিদ্ধ হয়, এবং ইহার পর "ঈশ" এবং "পতি" শব্দের যোগ হইলে, "গণেশ" এবং "গণপতি" শব্দ সিদ্ধ হইয়া থাকে। "যে প্রকৃত্যাদয়ো জড়া জীবাশ্চ গণ্যন্তে সংখ্যায়ন্তে তেষামীশঃ স্বামী পতিঃ পালকো বা" যিনি প্রকৃত্যাদি জড় এবং সমস্ত জীবখ্যাত পদার্থের স্বামী এবং পালক, তাদৃশ পরমেশ্বরের নাম "গণেশ" বা "গণপতি"। "যো বিশ্বমীষ্টে স বিশ্বেশ্বরঃ" সংসারের অধিষ্ঠাতা বলিয়া পরমেশ্বরের নাম "বিশ্বেশ্বর" হইয়াছে। "যঃ কূটেঽনেকবিধব্যবহারে স্বস্বরূপেণৈব তিষ্ঠতি স কূটস্থঃ পরমেশ্বরঃ"। যিনি সকল প্রকার ব্যবহারে ব্যাপ্ত এবং সমস্ত ব্যবহারের আধার হইয়াও কোন ব্যবহারে স্বস্বরূপের পরিবর্ত্তন করেন না, সেই পরমেশ্বরের নাম "কূটস্থ" হইয়াছে। যাবতীয় দেব শব্দের অর্থ ইতিপূর্ব্বে লিখিত হইয়াছে, উহাতে দেবী শব্দেরও অর্থ দেখিতে হইবে।. পরমেশ্বরের নাম তিন লিঙ্গেই প্রযুক্ত আছে। যথা "ব্রহ্ম চিতিরীশ্বরশ্চেতি"। যখন ঈশ্বরের বিশেষণ হইবে তখন "দেব", যখন "চিতির" বিশেষণ হইবে তখন "দেবী" বুঝিতে হইবে। এইজন্য ঈশ্বরের নাম "দেবী" হইয়াছে। (শক্৯ শক্তৌ) এই ধাতু হইতে "শক্তি" শব্দ সিদ্ধ হয়। "যঃ সর্ব্বং জগৎ কর্ত্তুং শক্নোতি স শক্তিঃ" সমস্ত জগৎ সৃষ্টি করিতে সমর্থ বলিয়া, পরমেশ্বরের নাম "শক্তি" হইয়াছে। (শ্রিঞ্ সেবায়াম্) এই ধাতু হইতে "শ্রী" শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ শ্রীয়তে সেব্যতে সর্ব্বেণ জগতা বিদ্বদ্ভির্যোগিভিঃ স শ্রীরীশ্বরঃ" সমস্ত জগৎ, বিদ্বান্ লোক, এবং যোগিজন যাঁহার সেবা করেন, সেই পরমাত্মার নাম "শ্রী" হইয়াছে। (লক্ষ দর্শনাঙ্কনয়োঃ) এই ধাতু হইতে "লক্ষ্মী" শব্দ সিদ্ধ হইয়াছে। "যো লক্ষয়তি পশ্যত্যঙ্কতে চিহ্নয়তি চরাচরং জগদথবা বেদৈরাপ্তৈর্যোগিভিশ্চ যো লক্ষ্যতে স লক্ষ্মীঃ সর্ব্বপ্রিয়েশ্বরঃ"। যিনি চরাচর জগতের দ্রষ্টা এবং জগৎকে চিহ্নিত অর্থাৎ দৃষ্টির উপযোগি করেন, যিনি শরীরস্থ নেত্রনাসিকাদি, বৃক্ষস্থ পত্র, ফল এবং মূল, পৃথিবী ও জলাদির কৃষ্ণতা, রক্ততা এবং শ্বেততা, (সম্পাদন), ও পাষাণ এবং চন্দ্রসূর্য্যাদি চিহ্ন রচনা করেন এবং সমস্ত দর্শন করেন; যিনি স্বয়ং সকল শোভার শ্রেষ্ঠ শোভা, এবং যিনি বেদাদি শাস্ত্রের এবং ধার্ম্মিক বিদ্বান্ যোগীদিগের লক্ষ্য অর্থাৎ দৃষ্টিযোগ্য, তাদৃশ পরমেশ্বরের নাম "লক্ষ্মী" হইয়াছে। (সৃ গতৌ) এই ধাতু হইতে "সরস্" এবং উহার উত্তর "মতুপ্" এবং "ঙীপ্" প্রত্যয় করিয়া সরস্বতী শব্দ সিদ্ধ হইয়াছে। "সরো বিবিধং জ্ঞানং বিদ্যতে যস্যাং চিতৌ সা সরস্বতী"। যাঁহার বিবিধ বিজ্ঞান অর্থাৎ শব্দার্থ প্রয়োগের যথাবৎ জ্ঞান হইয়া থাকে, সেই পরমেশ্বরের নাম "সরস্বতী" হইয়াছে। "সর্ব্বাঃ শক্তয়ো বিদ্যন্তে যস্মিন্ স সর্ব্বশক্তিমানীশ্বরঃ" ঈশ্বর স্বকার্য্য সাধনের জন্য অন্যের সহায়তা গ্রহণ করেন না, এবং নিজ সামর্থ্য হইতে স্বকামনা পূরণ করিতে সমর্থ বলিয়া, তাঁহার নাম "সর্ব্বশক্তিমান্" হইয়াছে। (ণীঞ্ প্রাপণে) এই ধাতু হইতে ন্যায় শব্দ সিদ্ধ হইয়াছে। "প্রমাণৈরর্থপরীক্ষণং ন্যায়ঃ" ইহা বাৎস্যায়নমুনিকৃত ভাষ্যের ন্যায়সূত্রসম্বন্ধীয় বচন। "পক্ষপাতরাহিত্যাচরণং ন্যায়ঃ" যাহা প্রত্যক্ষাদি প্রমাণের পরীক্ষাদ্বারা সত্য বলিয়া সিদ্ধ হয়, এবং যাহা পক্ষপাতরহিত ধর্ম্মাচরণ তাহাকে ন্যায় কহা যায়। "ন্যায়ং কর্ত্তুং শীলমস্য স ন্যায়কারীশ্বরঃ" ন্যায় অর্থাৎ পক্ষপাতরহিত ধর্ম্মানুষ্ঠান করা যাঁহার স্বভাব সেই পরমেশ্বরের নাম "ন্যায়কারী"। (দয় দানগতিরক্ষণহিংসাসু) এই ধাতু হইতে "দয়া" শব্দ সিদ্ধ হইয়াছে। "দয়তে দদাতি জানাতি গচ্ছতি রক্ষতি হিনস্তি যয়া সা দয়া; বহ্বী দয়া বিদ্যতে যস্য স দয়ালুঃ পরমেশ্বরঃ"। যিনি অভয়দাতা, যিনি সর্ব্ববিদ্যার সত্যাসত্যবিজ্ঞাতা, যিনি সজ্জনের রক্ষাকর্ত্তা এবং দুষ্টদিগের যথাযোগ্য দণ্ডবিধাতা, সেই পরমাত্মার নাম "দয়ালু"। "দ্বয়োর্ভাবো দ্বিতা, দ্বাভ্যামিতং দ্বীতং বা, সৈব তদেব বা দ্বৈতম্,

ন বিদ্যতে দ্বৈতং দ্বিতীয়েশ্বরভাবো যস্মিংস্তদদ্বৈতম্"। অর্থাৎ "সজাতীয়বিজাতীয় স্বগত ভেদশূন্যং ব্রহ্ম"। দ্বয়ভাব ( দুই হওয়া ) অথবা দ্বিত্বযুক্ত হওয়াকে দ্বিতা, দ্বীত অথবা দ্বৈত কহে, ঈশ্বর তাদৃশ দ্বৈতরহিত। সজাতীয় অর্থাৎ যেরূপ মনুষ্যপক্ষে মনুষ্যের সজাতীয় দ্বিতীয় মনুষ্য, বিজাতীয় অর্থাৎ মনুষ্যপক্ষে মনুষ্য ভিন্ন জাতীয় যেরূপ বৃক্ষ পাষাণাদি, স্বগত অর্থাৎ মনুষ্যের নিজ শরীরে যেরূপ চক্ষু কর্ণ নাসিকাদি অবয়বের ভেদ হইয়া থাকে, তাদৃশ দ্বিতীয় সজাতীয় ঈশ্বর, বিজাতীয় ঈশ্বর, এবং স্বস্বরূপে তত্ত্বান্তর ইত্যাদি রহিত, একই পরমেশ্বর আছেন। এইজন্য পরমাত্মার নাম "অদ্বৈত" হইয়াছে। "গণ্যন্তে যে তে গুণাঃ বা যৈর্গণয়ন্তি তে গুণাঃ, যো গুণেভ্যো নির্গতঃ স নির্গুণ ঈশ্বরঃ"। ঈশ্বর জড়পদার্থের সত্ত্ব, রজঃ, তমঃ এবং রূপ রস স্পর্শ গন্ধাদিগুণ হইতে এবং জীবপক্ষে অবিদ্যা, অল্পজ্ঞতা, রাগ, দ্বেষ ও অবিদ্যাদি ক্লেশ হইতে পৃথক্। এতৎ সম্বন্ধে "অশব্দমস্পর্শমরূপমব্যয়ম্" ইত্যাদি উপনিষদ্‌বচন প্রমাণ আছে। যিনি শব্দ, স্পর্শ এবং রূপাদি গুণরহিত, তাদৃশ পরমাত্মার নাম "নির্গুণ" হইয়াছে। যো গুণৈঃ সহ বর্ত্ততে স সগুণঃ" যিনি সর্ব্বজ্ঞান, সর্ব্বসুখ, পবিত্রতা ও অনন্তবলাদি গুণযুক্ত, সেই পরমেশ্বরের নাম "সগুণ" হইয়াছে। যেরূপ পৃথিবীকে গন্ধাদিগুণযুক্ত হওয়াতে সগুণ, এবং ইচ্ছাদিগুণরহিত হওয়াতে নির্গুণ বলা যায়, তদ্রূপ পরমেশ্বরকে জগৎ ও জীবগুণ হইতে পৃথক্ বলিয়া "নির্গুণ", এবং সর্ব্বজ্ঞত্বাদিগুণযুক্ত বলিয়া "সগুণ" বলা যায়। অর্থাৎ সগুণতা এবং নির্গুণতা রহিত, এরূপ কোনও পদার্থেরই সদ্ভাব হইতে পারে না। যেরূপ চেতনগুণ হইতে পৃথক্ বলিয়া জড়পদার্থ নির্গুণ, এবং নিজজড় গুণবিশিষ্ট হওয়াতে সগুণ হইয়া থাকে, তদ্রূপ জীবও জড়গুণ হইতে পৃথক্ বলিয়া নির্গুণ এবং ইচ্ছাদি স্বগুণযুক্ত বলিয়া "সগুণ" হইয়া থাকে। পরমেশ্বর সম্বন্ধেও এইরূপ বুঝিতে হইবে। "অন্তর্যন্তুং নিয়ন্তুং শীলং যস্য সোঽয়মন্তর্যামী"। যিনি সমস্ত প্রাণিজগতের এবং অপ্রাণি জগতের ভিতর ব্যাপক হইয়া সকলের নিয়ামক হইয়া থাকেন, সেই পরমেশ্বরের নাম "অন্তর্যামী" হইয়াছে। "যো ধর্ম্মে রাজতে স ধর্ম্মরাজঃ।" পরমাত্মা ধর্ম্মেরই মধ্যে প্রকাশমান হয়েন এবং অধর্ম্ম রহিত হইয়া ধর্ম্মেরই প্রকাশ করেন, বলিয়া সেই পরমেশ্বরের নাম "ধর্ম্মরাজ" হইয়াছে। ( যম্ উপরমে ) এই ধাতু হইতে "যম" শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ সর্ব্বান্ প্রাণিনঃ নিযচ্ছতি স যমঃ" যিনি সকল প্রাণিগণের কর্ম্মফলের ব্যবস্থা করেন, এবং সমগ্র অন্যায় কার্য্য হইতে পৃথক্ থাকেন, সেই পরমাত্মার নাম "যম" হইয়াছে। ( ভজ সেবায়াম্ ) এই ধাতু হইতে "ভগ" শব্দ এবং ইহার উত্তর "মতুপ্" প্রত্যয় করিয়া "ভগবান্" শব্দ সিদ্ধ হইয়াছে। "ভগঃ সকলৈশ্বর্য্যং সেবনং বা বিদ্যতে যস্য স ভগবান্" যিনি সর্ব্বৈশ্বর্য্যবিশিষ্ট এবং ভজনযোগ্য সেই ঈশ্বরের নাম "ভগবান্" হইয়াছে। ( মন জ্ঞানে ) এই ধাতু হইতে "মনু" শব্দ সিদ্ধ হইয়াছে। "যো মন্যতে স মনুঃ"। মনু অর্থাৎ মনন বা বিজ্ঞানশীল এবং মাননীয় বলিয়া ঈশ্বরের নাম "মনু" হইয়াছে। ( পৃ পালনপূরণয়োঃ ) এই ধাতু হইতে পুরুষ শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ স্বব্যাপ্ত্যা চরাচরং জগৎ পৃণাতি পূরয়তি বা স পুরুষঃ"। সমগ্র জগতে পূর্ণ হইয়া আছেন বলিয়া পরমেশ্বরের নাম "পুরুষ" হইয়াছে। ( ডু ভৃঞ্ ধারণপোষণয়োঃ ) বিশ্ব শব্দ পূর্ব্বক উক্ত ভৃ ধাতু হইতে "বিশ্বম্ভর" শব্দ সিদ্ধ হইয়াছে। "যো বিশ্বং বিভর্ত্তি ধরতি পুষ্ণাতি বা স বিশ্বম্ভরো জগদীশ্বরঃ" যিনি জগতের ধারণ এবং পোষণ করেন, সেই পরমেশ্বরের নাম "বিশ্বম্ভর" হইয়াছে। ( কল সংখ্যানে ) এই ধাতু হইতে "কাল" শব্দ সিদ্ধ হইয়াছে। "কলয়তি সংখ্যাতি সর্ব্বান্ পদার্থান্ স কালঃ"। ঈশ্বর জগতের সকল পদার্থের এবং জীবগণের সংখ্যা করেন বলিয়া তাঁহার নাম "কাল" হইয়াছে। ( শিষ্‌লৃ বিশেষণে ) এই ধাতু হইতে "শেষ" শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ শিষ্যতে স শেষঃ" যিনি উৎপত্তি এবং প্রলয়ের অবসানেও অবস্থান করেন,

সেই পরমাত্মার নাম "শেষ" হইয়াছে। ( আপ্‌লৃ ব্যাপ্তৌ ) এই ধাতু হইতে "আপ্ত" শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ" সর্ব্বান্ ধর্ম্মাত্মন আপ্নোতি বা সর্বৈর্ধর্ম্মাত্মভিরাপ্যতে ছলাদিরহিতঃ স আপ্তঃ"। যিনি সত্যোপদেশক সর্ব্ববিদ্যাযুক্ত ধর্ম্মাত্মাদিগকে প্রাপ্ত হয়েন, এবং যিনি ধর্ম্মাত্মাদিগের প্রাপ্তিযোগ্য ও ছলকপটাদিরহিত, সেই পরমাত্মার নাম "আপ্ত" হইয়াছে। ( ডু কৃঞ্ করণে ) শম্ পূর্ব্বক কৃধাতু হইতে "শঙ্কর" শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ শং কল্যাণং সুখং করোতি স শঙ্করঃ", যিনি কল্যাণ অর্থাৎ সুখ প্রদান করেন, সেই ঈশ্বরের নাম "শঙ্কর" হইয়াছে। "মহৎ" শব্দ পূর্ব্বক "দেব" শব্দ হইতে "মহাদেব" শব্দ সিদ্ধ হইয়া থাকে। "যো মহতাং দেবঃ স মহাদেবঃ", যিনি মহত্তী দেবতাদিগেরও দেবতা, বিদ্বান্‌দিগের মধ্যেও শ্রেষ্ঠ বিদ্বান্, এবং সূর্য্যাদি পদার্থেরও প্রকাশক সেই পরমাত্মার নাম "মহাদেব" হইয়াছে। ( প্রীঞ্ তর্পণে কান্তৌ চ ) "এই ধাতু হইতে "প্রিয়" শব্দ সিদ্ধ হইয়াছে। যঃ প্রীণাতি প্রীয়তে বা স প্রিয়ঃ"যিনি সকল ধর্ম্মাত্মা, মুমুক্ষু এবং শিষ্টলোকদিগকে প্রসন্ন করেন এবং অখিল কামনার যোগ্য, সেই ঈশ্বরের নাম "প্রিয়"। ( ভূ সত্তায়াম্ ) স্বয়ম্ শব্দ পূর্ব্বক ভূ ধাতু হইতে "স্বয়ম্ভু শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ স্বয়ং ভবতি সঃ স্বয়ম্ভুরীশ্বরঃ" যিনি স্বয়ংই রহিয়াছেন এবং কখন অন্য কিছু হইতে উৎপন্ন হন না, সেই পরমাত্মার নাম "স্বয়ম্ভু" হইয়াছে। ( কু শব্দে ) এই ধাতু হইতে "কবি" শব্দ সিদ্ধ হইয়াছে। "যঃ কৌতি শব্দয়তি সর্ব্বা বিদ্যাঃ স কবিরীশ্বরঃ" ঈশ্বর বেদদ্বারা সর্ব্ববিদ্যার উপদেশক এবং জ্ঞাতা বলিয়া তাঁহার নাম "কবি" হইয়াছে। ( শিবু কল্যাণে ) এই ধাতু হইতে "শিব" শব্দ সিদ্ধ হইয়াছে। "বহুলমেতন্নিদর্শনম্" এই প্রমাণ হইতে শিবু ধাতু স্বীকার করা যায়। যিনি কল্যাণস্বরূপ এবং কল্যাণকর্ত্তা সেই পরমেশ্বরের নাম "শিব" হইয়াছে।

পরমেশ্বরের এই সকল নাম লিখিত হইয়াছে। কিন্তু এতদ্ভিন্ন পরমাত্মার আরও অসংখ্য নাম আছে। কারণ পরমেশ্বরের যেরূপ অনন্ত গুণ, কর্ম্ম এবং স্বভাব বিদ্যমান আছে, তদ্রূপ তাঁহার অনন্ত নামও আছে। উহার মধ্যে প্রত্যেক গুণ, কর্ম্ম এবং স্বভাবের জন্য, তাঁহার স্বতন্ত্র স্বতন্ত্র এক এক নাম আছে। আমার লিখিত নামসমূহ সেই সকল নামসমূহের পক্ষে, সমুদ্র মধ্যে জলবিন্দুবৎ মনে করিতে হইবে। কারণ বেদাদি শাস্ত্রসমূহে পরমাত্মার অসংখ্য গুণ কর্ম্ম ও স্বভাব ব্যাখ্যাত হইয়াছে, যাহার অধ্যয়ন এবং অধ্যাপনে বোধ জন্মিতে পারে। যিনি বেদাদি শাস্ত্র অধ্যয়ন করেন, তাঁহারই পক্ষে অন্য পদার্থের সম্পূর্ণ জ্ঞান লাভ হইতে পারে।

( প্রশ্ন ) অন্য গ্রন্থকার সকল গ্রন্থের আদিতে, মধ্যে এবং অন্তে, যেরূপ মঙ্গলাচরণ করিয়া থাকেন, তদ্রূপ আপনি কিছুই লিখেন নাই অথবা করেন নাই কেন ?

( উত্তর ) আমার তদ্রূপ করা উচিত নহে। কারণ যদি গ্রন্থের আদিতে, মধ্যে এবং অন্তে মঙ্গলাচরণ করিতে হয়, তাহা হইলে আদি, মধ্য এবং অন্তের মধ্যস্থলে যাহা কিছু লিখিত হইবে, উহাতে অমঙ্গল হইতে পারে। এই জন্য "মঙ্গলাচরণং শিষ্টাচারাৎ ফলদর্শনাচ্ছ্রুতিতশ্চেতি" এই সাংখ্য শাস্ত্রীয় সূত্রের অভিপ্রায় এই, যে ন্যায়, পক্ষপাতরহিত, সত্য ও বেদোক্ত যে সকল ঈশ্বরাজ্ঞা আছে, তাহারই সর্ব্বত্র এবং সর্ব্বদা যথাবৎ আচরণ করাকেই মঙ্গলাচরণ কহা যায়। গ্রন্থের আদি বা আরম্ভ হইতে সমাপ্তি পর্য্যন্ত সত্যাচার করাই যথার্থ মঙ্গলাচরণ, নচেৎ কোনস্থলে মঙ্গল অথবা অমঙ্গল লেখার প্রয়োজন ( বিধান ) নাই। এ বিষয়ে মহাত্মা মহর্ষিদিগের লেখা দেখিলেই বুঝিতে পারিবেন। যথা,—

যান্যনবদ্যানি কর্ম্মাণি তানি সেবিতব্যানি নো ইতরাণি ॥

ইহা তৈত্তিরীয়োপনিষদের বচন—প্রপাঠক ৭ অনুঃ ১১। হে সন্তানগণ ! যাহা "অনবদ্য" অনিন্দনীয় অর্থাৎ যাহা ধর্ম্মযুক্ত কর্ম্ম, তাহাই তোমাদের সেবনীয় ও কর্ত্তব্য, এবং যাহা অধর্ম্মযুক্ত কর্ম্ম, তাহা কর্ত্তব্য নহে। আধুনিক গ্রন্থসমূহে "শ্রীগণেশায় নমঃ" "সীতারামাভ্যাং নমঃ" "রাধাকৃষ্ণাভ্যাং নমঃ" "শ্রীগুরুচরণারবিন্দাভ্যাং নমঃ" "হনুমতে নমঃ" "দুর্গায়ৈ নমঃ" "বটুকায় নমঃ" "ভৈরবায় নমঃ" "শিবায় নমঃ" "সরস্বত্যৈ নমঃ" "নারায়ণায় নমঃ" ইত্যাদি লিখিত দেখা যায়। বুদ্ধিমান লোকে এই সকলকে বেদ এবং শাস্ত্রবিরুদ্ধ জানিয়া (মিথ্যা) অযথাকার্য্য বলিয়া বুঝিয়া থাকেন। কারণ বেদে এবং ঋষিদিগের গ্রন্থে এরূপ মঙ্গলাচরণ দৃষ্টিগোচর হয় না। আর্ষ গ্রন্থসমূহের (প্রারম্ভে) "ওঁ" এবং "অথ" শব্দ দৃষ্টিগোচর হয়। যথা,—

"অথ শব্দানুশাসনম্" অথেত্যয়ং শব্দোঽধিকারার্থঃ প্রযুজ্যত ইতি ব্যাকরণমহাভাষ্যে।

"অথাতো ধর্ম্মজিজ্ঞাসা" অথেত্যানন্তর্য্যে বেদাধ্যয়নানন্তরমিতি পূর্ব্বমীমাংসায়াম্।

"অথাতো ধর্ম্মং ব্যাখ্যাস্যামঃ" অথেতি ধর্ম্মকথনানন্তরং ধর্ম্মলক্ষণং বিশেষেণ ব্যাখ্যাস্যামঃ। বৈশেষিক দর্শনে।

"অথ যোগানুশাসনং" অথেত্যয়মধিকারার্থঃ। যোগশাস্ত্রে।

"অথ ত্রিবিধদুঃখাত্যন্তনিবৃত্তিরত্যন্তপুরুষার্থঃ" সাংসারিকবিষয়ভোগানন্তরং ত্রিবিধদুঃখাত্যন্তনিবৃত্ত্যর্থঃ প্রযত্নঃ কর্ত্তব্যঃ। সাংখ্যশাস্ত্রে।

"অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" ইদং বেদান্তসূত্রম্।

"ওমিত্যেতদক্ষরমুদ্গীথমুপাসীত" ইদং ছান্দোগ্যোপনিষদ্বচনম্।

"ওমিত্যেতদক্ষরমিদꣳ সর্ব্বং তস্যোপব্যাখ্যানম্" ইদঞ্চ মাণ্ডুক্যোপনিষদারম্ভবচনম্ ॥

এই সকল উক্ত উক্ত শাস্ত্রের প্রারম্ভোক্ত বচন। এইরূপ অন্যান্য ঋষি এবং মুনিদিগের গ্রন্থেও "ওঁ" এবং "অথ" শব্দ লিখিত আছে। এইরূপ (অগ্নি, ইট্, অগ্নি, যে ত্রিষপ্তাঃ পরিয়ন্তি) এই শব্দ সকল চারি বেদের আদিতে লিখিত আছে; (পরন্তু) "শ্রীগণেশায় নমঃ" ইত্যাদি শব্দ কুত্রাপি নাই। (আধুনিক) বৈদিক লোকে বেদের আরম্ভে যে "হরিঃ ওঁ" এইরূপ লিখেন বা পাঠ করেন, উহা তাঁহারা পৌরাণিক এবং তান্ত্রিক লোকদিগের মিথ্যা কল্পিত রীতি হইতে শিক্ষা করিয়া তাহারই অনুসরণ করেন। বেদাদি শাস্ত্রে "হরি" শব্দ আদিতে কুত্রাপি নাই। সুতরাং গ্রন্থের আদিতে "ওঁ" অথবা "অথ" শব্দ লেখা উচিত। এই স্থানে ঈশ্বর বিষয়ে কিঞ্চিন্মাত্র লিখিত হইল। পশ্চাৎ শিক্ষা বিষয়ে লিখিত হইবে।

ইতি শ্রীমদ্দয়ানন্দ সরস্বতীস্বামিকৃতে সত্যার্থপ্রকাশে সুভাষা বিভূষিত ঈশ্বরনামবিষয়ে প্রথমঃ সমুল্লাসঃ সম্পূর্ণঃ।

—— ० ——

# অথ দ্বিতীয়সমুল্লাসারম্ভঃ।

অথ শিক্ষাং প্রবক্ষ্যামঃ ॥

"মাতৃমান্ পিতৃমানাচার্য্যবান্ পুরুষো বেদ" ॥

ইহা শতপথ ব্রাহ্মণের বচন। বস্তুতঃ, প্রথম মাতা, দ্বিতীয় পিতা এবং তৃতীয় আচার্য্য, এই তিন উত্তম শিক্ষক লাভ করিলেই মনুষ্য জ্ঞানবান হইয়া থাকে। যে সন্তানের মাতা এবং পিতা ধার্ম্মিক এবং বিদ্বান্, সে সন্তান অতিশয় ভাগ্যবান এবং তাহার কুল ধন্য। মাতা হইতে সন্তানের যত প্রকার উপদেশ এবং উপকার লাভ হয়, আর কাহারও দ্বারা তাদৃশ হয় না। মাতা সন্তানের উপর যেরূপ স্নেহ প্রকাশ করেন এবং তাহার হিতকামনা করেন, তদ্রূপ আর কেহ করে না; এইজন্য (মাতৃমান) অর্থাৎ "প্রশস্তা ধার্ম্মিকী মাতা বিদ্যতে যস্য স মাতৃমান্।" তাদৃশ মাতাও ধন্য, যিনি গর্ভাধান সময় হইতে যতদিন পূর্ণবিদ্যা লাভ না হয়, ততদিন যাবৎ সন্তানদিগকে সুশীলতার উপদেশ দান করেন।

গর্ভাধানের পূর্ব্বে, মধ্যে এবং পরে, মাদক দ্রব্য, মদ্য, দুর্গন্ধ, রুক্ষ ও বুদ্ধিনাশক পদার্থ পরিত্যাগ করিয়া, যাহা সেবন করিলে শান্তি, আরোগ্য, বল, বুদ্ধি, পরাক্রম এবং সুশীলতার ফলস্বরূপ সভ্যতা প্রাপ্ত হওয়া যায়, এরূপ পদার্থ অর্থাৎ ঘৃত, দুগ্ধ, মিষ্ট অন্নপানাদি শ্রেষ্ঠ পদার্থ, সেবন করা, মাতা এবং পিতার অবশ্য কর্ত্তব্য। ইহাতে রজঃ এবং বীর্য্যের সমস্ত দোষ নির্মুক্ত হইয়া উত্তমগুণযুক্ত হয়। ঋতু গমন বিধি অনুসারে রজোদর্শনের পঞ্চম দিবস হইতে ষোড়শ দিবস পর্য্যন্ত ঋতু দানের সময়। এই ১৬ দিনের মধ্যে প্রথম চারিদিন ত্যজ্য হওয়াতে, অবশিষ্ট ১২ দিনের মধ্যে একাদশী এবং ত্রয়োদশী পরিত্যাগ করিয়া, ১০ রাত্রি মধ্যে গর্ভাধান প্রশস্ত। রজোদর্শনের দিনাবধি ষোড়শ দিনের পর সমাগম অবিধেয়। পুনরায় যতদিন ঋতুদানের সময় উপস্থিত না হয়, ততদিন পর্য্যন্ত এবং গর্ভস্থিতির পর এক বর্ষ পর্য্যন্ত, স্ত্রী পুরুষ সংযুক্ত হইবে না। যখন উভয়ের শরীরে আরোগ্য এবং পরস্পর প্রসন্নতা থাকিবে, এবং কোনরূপ শোক থাকিবে না, সেই অবস্থাই সমাগমের পক্ষে প্রশস্ত। চরকে এবং সুশ্রুতে যেরূপ ভোজন ও আচ্ছাদনের বিধান আছে, এবং স্ত্রী পুরুষের পরস্পর প্রসন্নতা বিধান সম্বন্ধে যেরূপ রীতি মনুস্মৃতিতে লিখিত আছে, তদ্রূপ অনুষ্ঠান ও ব্যবহার করিতে হইবে। গর্ভাধানের পর স্ত্রীর পক্ষে অত্যন্ত সাবধানের সহিত ভোজন এবং আচ্ছাদন করা প্রয়োজনীয়। পরে এক বর্ষ পর্য্যন্ত উক্ত স্ত্রী, পুরুষের সঙ্গ করিতে পারিবে না। যাবৎ সন্তানের জন্ম না হয়, তাবৎকাল গর্ভিণী, কেবল বুদ্ধি, বল, রূপ, আরোগ্য, পরাক্রম ও শান্তি ইত্যাদি গুণকারক দ্রব্য সেবন করিতে থাকিবেন।

প্রসবের পর, অত্যন্ত সুগন্ধি জলে শিশুকে স্নান করাইয়া ও নাড়ীচ্ছেদন করিয়া সুগন্ধি ঘৃতাদি দ্বারা হোম * করিতে হইবে। স্ত্রীর ও স্নানভোজনাদি যথাযোগ্য কার্য্য সকল এরূপে করিতে হইবে, যাহাতে বালক এবং স্ত্রী উভয়েরই শরীর আরোগ্য এবং পুষ্টতা লাভ করিতে পারে। যাহাতে দুগ্ধের উত্তম গুণ উৎপাদিত হয়, এরূপ পদার্থ মাতাকে অথবা ধাত্রীকে (উপমাতাকে) ভোজন করিতে হইবে। প্রসূতার দুগ্ধ ছয় দিন পর্য্যন্ত পান করিয়া, পরে ধাত্রীস্তন্য পান করিবে, কিন্তু মাতা পিতা ধাত্রীকে উত্তম পদার্থ ই

* বালকের জন্ম সময়ে "জাতকর্ম্ম সংস্কার" হইয়া থাকে। উহাতে হবনাদি বেদোক্ত কর্ম্ম করিতে হয়। (সংস্কার বিধি) নামক গ্রন্থে এ বিষয় সবিস্তার লিখিত আছে।

পান ভোজন করাইবেন। কেহ দারিদ্র্যবশতঃ, ধাত্রী নিযুক্ত করিতে অসমর্থ হইলে, তিনি গোদুগ্ধ অথবা ছাগীদুগ্ধ ব্যবহার করিবেন। বুদ্ধি, পরাক্রম এবং আরোগ্যকর ওষধি, পরিষ্কৃত জলে ভিজাইয়া এবং সিদ্ধ করিয়া ও পশ্চাৎ ছাঁকিয়া, উক্ত দুগ্ধের সহিত সমানভাগে মিশাইয়া, বালককে পান করাইবে। প্রসবের পর, বালককে এবং প্রসূতিকে একটি বিশুদ্ধ বায়ুবিশিষ্ট স্বতন্ত্র গৃহে অবস্থান করিতে দিবে। উক্ত স্থানে সুগন্ধ এবং দর্শনীয় দ্রব্য সকল সংস্থাপন করা কর্ত্তব্য। প্রসূতিকে বিশুদ্ধ বায়ুবিশিষ্ট স্থানে ভ্রমণ করিতে দিবে। যে স্থানে ধাত্রী, গাভী, অথবা ছাগী পাওয়া যায় না, সে স্থলে অন্য কোনরূপ উচিত মত ব্যবস্থা করিতে হইবে। প্রসূতা স্ত্রীর দেহাংশ হইতে বালকের শরীর উৎপন্ন হয়। এইজন্য প্রসবকালে স্ত্রী অতিশয় দুর্ব্বল হইয়া পড়ে; সুতরাং, প্রসূতি বালককে স্বীয় স্তন্য পান করাইবে না। স্তন্য নিঃসরণ যাহাতে বন্ধ হয় এবং স্রাবিত না হয়, তাহার জন্য উপযুক্ত ঔষধ স্তনের উপরে লিপ্ত করিতে হইবে। এরূপ করিলে, প্রসবের পর দ্বিতীয় মাসেই, প্রসূতি পুনরায় সবল যুবতি হইয়া উঠে। ততদিন পর্য্যন্ত পুরুষ ব্রহ্মচর্য্য বলে বীর্য্য সংরোধ করিবে। যে স্ত্রী এবং পুরুষ এরূপ করিবেন, তাঁহাদিগের সন্তান উত্তম ও দীর্ঘায়ু হইবে, এবং উহাদিগের পরাক্রম বৃদ্ধি হইতে থাকিবে। এইরূপ করিলে সকল সন্তানই উত্তম, বলবান্, পরাক্রমশালী, দীর্ঘায়ু ও ধার্ম্মিক হইতে পারে। স্ত্রী, যোনি সঙ্কোচন এবং শোধন ও পুরুষ বীর্য্য স্তম্ভন করিবে। এইরূপ করিলে যত সন্তান জন্মিবে, সকলেই উৎকৃষ্ট সন্তান হইবে।

মাতা, যাহাতে বালক সভ্য হয় এবং কোনরূপ কুচেষ্টা করিতে না পারে, এরূপ সৎশিক্ষা সর্ব্বদা প্রদান করিবেন। বালক কথা কহিতে আরম্ভ করিলেই, যেরূপে জিহ্বার কোমল প্রযত্নের দ্বারা স্পষ্ট উচ্চারণ করিতে পারে, মাতা তাহার উপায় করিতে থাকিবেন। যে বর্ণের যে উচ্চারণস্থান এবং যে প্রযত্ন অর্থাৎ যেমন "প" ইহার উচ্চারণস্থান ওষ্ঠ এবং ইহার প্রযত্ন স্পৃষ্ট সেই উচ্চারণস্থান এবং প্রযত্নানুসারে ওষ্ঠদ্বয় মিলিত করিয়া উচ্চারণ করা, এবং হ্রস্ব, দীর্ঘ, প্লুত ও অক্ষরদিগের সম্যক উচ্চারণ করা শিখাইতে হইবে। মধুর, গম্ভীর, এবং সুন্দর স্বর যাহাতে হয় এবং অক্ষর, মাত্রা, বাক্য, সন্ধি ও অবসান স্পষ্ট স্পষ্ট যাহাতে শ্রুতিগোচর হয়, তাহার জন্য চেষ্টা পাইতে হইবে। যখন কিয়ৎপরিমাণে কথা কহিতে এবং বুঝিতে শিখিবে, তখন যাহাতে বালক সুন্দর বাক্য প্রয়োগ করিতে পারে, যাহাতে বৃদ্ধ, কনিষ্ঠ, মান্য, পিতা, মাতা, রাজা এবং বিদ্বান্ লোকদিগের সহিত কথোপকথন এবং সদ্ব্যবহার করিতে এবং উহাদিগের পার্শ্বে উপবেশন করিতে শিক্ষা করে, তাহারও জন্য প্রযত্ন পাইতে হইবে। যাহাতে কোন স্থানে উহার অযোগ্য ব্যবহার না হইয়া বরং সর্ব্বত্র প্রতিষ্ঠা হয় এবং যাহাতে জিতেন্দ্রিয় ও বিদ্যাপ্রিয় হইয়া উক্ত বালক সৎসঙ্গে রুচি প্রকাশ করে, তাহার জন্যও প্রযত্ন করিতে হইবে। যাহাতে বৃথা ক্রীড়া, রোদন, হাস্য, কলহ, হর্ষ, শোক, কোন পদার্থে লোভ, ঈর্ষা এবং দ্বেষাদি করিতে না পারে তাহাও করিবে। উপস্থেন্দ্রিয়ের স্পর্শ ও মর্দ্দন হইতে ক্ষীণতা ও নপুংসকতা উপস্থিত হয়, এবং হস্ত দুর্গন্ধ হইয়া থাকে, সুতরাং বালক উহা স্পর্শ করিবে না। যাহাতে সর্ব্বদা সত্যভাষণ, শৌর্য্য, ধৈর্য্য, প্রসন্নতাদি গুণ লাভ করিতে পারে, তাহারও জন্য চেষ্টা করিবে। পঞ্চমবর্ষবয়স্ক পুত্র ও কন্যাকে দেবনাগরাক্ষরের এবং অন্যদেশীয় ভাষার অক্ষরের অভ্যাস করাইবে। তাহার পর যাহাতে উত্তম শিক্ষা হয়, এরূপ বিষয় (যেমন বিদ্যা, ধর্ম্ম ও পরমেশ্বর বিষয়ক, এবং মাতা, পিতা, আচার্য্য বিদ্বান্, অতিথি, রাজা, প্রজা, কুটুম্ব, বন্ধু, ভগিনী ও ভৃত্য প্রভৃতির সহিত সদ্ব্যবহার বিষয়ক মন্ত্র, শ্লোক, এবং সূত্র) পদ্যাকারে গদ্যাকারে অর্থ সহিত কণ্ঠস্থ করাইতে হইবে। যাহাতে সন্তান কোন ধূর্ত্তের প্রতারণায় পতিত না হয়, তাহাও

দেখিতে হইবে। যে সকল ব্যবহার বিদ্যাধর্ম্মবিরুদ্ধ এবং যে সকল কারণবশতঃ লোকে ভ্রান্তিজালে পতিত হয়, তাহা নিবারণের জন্যও উপদেশ দিতে হইবে। এরূপ করিলে ভূত প্রেতাদি মিথ্যা কথায় বিশ্বাস জন্মিবে না।

গুরোঃ প্রেতস্য শিষ্যস্তু পিতৃমেধং সমাচরন্।
প্রেতহারৈঃ সমং তত্র দশরাত্রেণ শুধ্যতি ॥

মনু০ অ০ ৫ ॥ ৬৫ ।

অর্থ—গুরুর দেহান্ত হইলে তাঁহার প্রেতাখ্য মৃত শরীরের দাহাধিকারী শিষ্য প্রেতহার হয়। সেই শিষ্য মৃতক শরীরের উত্থাপনকারীদিগের সহিত দশম দিনে শুদ্ধ হইয়া থাকে। উক্ত শরীরের দাহান্তে ৮ মৃত ব্যক্তির নাম "ভূত" হইয়া থাকে। "ভূত" অর্থাৎ তিনি অমুকনামা পুরুষ ছিলেন। মনুষ্যগণ উৎপন্ন হইয়া বর্ত্তমানকালে অবস্থিত না হইলে তাহাদিগকে ভূতস্থ কহে। এই কারণ তাঁহার নাম ভূত হইয়া থাকে। ব্রহ্মা হইতে অদ্য পর্য্যন্ত সমস্ত বিদ্বান্ লোকের এইরূপ সিদ্ধান্ত চলিয়া আসিতেছে। পরন্তু যাহাদিগের শঙ্কা, কুসঙ্গ এবং কুসংস্কার জন্মে তাহাদিগেরই পক্ষে ভয় এবং শঙ্কারূপ ভূত, প্রেত, শাকিনী, ডাকিনী প্রভৃতি অনেক ভ্রমজাল দুঃখদায়ক হইয়া থাকে। দেখ যখন কোন প্রাণীর মৃত্যু হয়, তখন উহার জীব, পাপ ও পুণ্যের বশীভূত হইয়া, পরমেশ্বরের ব্যবস্থানুসারে সুখ ও দুঃখের ফলভোগার্থ জন্মান্তর ধারণ করিয়া থাকে। কেহ কি অবিনাশী পরমেশ্বরের এই ব্যবস্থার লোপ করিতে পারে? অজ্ঞানী লোক বৈদিকশাস্ত্র অথবা পদার্থ বিদ্যা না পড়িয়া এবং না শুনিয়া বিচারশূন্য হওয়াতে, সন্নিপাত জ্বরাদি দৈহিক রোগের এবং উন্মাদকাদি মানসিক রোগের নাম, ভূত এবং প্রেতাদি মনে করিয়া লয়। উক্ত রোগাদির উপযুক্ত ঔষধ এবং পথ্যাদি সেবন না করিয়া, ধূর্ত্ত, পাষণ্ড, মহামূর্খ, অনাচারী, স্বার্থপর, মেথর, চামার, শূদ্র এবং ম্লেচ্ছদিগের উপর বিশ্বাস করে। উহারা নানাপ্রকার প্রতারণা, ছল ও কপটতা করে এবং উচ্ছিষ্ট ভোজন করাইয়া মিথ্যা মন্ত্র ও যন্ত্র ব্যবহার করতঃ সূত্র ও তাগা বাঁধে এবং বাঁধিয়া দিয়া থাকে। এইরূপে লোক স্বীয় ধননাশ, সন্তানাদির দুর্দ্দশা এবং রোগবৃদ্ধি করিয়া দুঃখ (পাইয়া এবং) দিয়া থাকে। জ্ঞানবিষয়ে অন্ধ অথচ ধনবান্ লোক পূর্ব্বোক্ত দুর্বুদ্ধি পাপী এবং স্বার্থপর লোকদিগের নিকট যাইয়া বলে যে "মহাশয়! এই বালক, বালিকা, স্ত্রী অথবা পুরুষের যে কি অবস্থা হইয়াছে তাহা বলিতে পারা যায় না।" তখন উক্ত ধূর্ত্ত বলিয়া থাকে যে "ইহার শরীরে বৃহৎ ভূত, প্রেত, ভৈরব অথবা শীতলা প্রভৃতি দেবী আসিয়াছে, তুমি উহার উপায় না করিলে, উহা চলিয়া যাইবে না, এবং হয়ত প্রাণও বিনাশ করিতে পারে। যদি তুমি খাদ্য দ্রব্য এবং ভেট দাও, তবে আমি মন্ত্র জপ এবং পুরশ্চরণ দ্বারা ঝাড়িয়া উহাকে তাড়াইয়া দিতে পারি"। তখন উক্ত অন্ধ (দুর্বুদ্ধি) এবং উহার সম্বন্ধীয় লোক সকল বলে যে "মহাশয়, আমার সর্ব্বস্ব যাউক, তথাপি, ইহাকে আরোগ্য করিয়া দিউন"। এইরূপ হইলে উক্ত ধূর্ত্তের কার্য্যসিদ্ধি হয়। তখন ধূর্ত্ত কহে যে, "আচ্ছা, এত সামগ্রী এবং এত দক্ষিণা আনয়ন কর, দেবতার পূজা লইয়া আইস এবং গ্রহদান করাও"। পরে ঝাঁঝর মৃদঙ্গ, ঢোল এবং থালা লইয়া পীড়িত ব্যক্তির সমক্ষে গাইতে এবং বাজাইতে থাকে এবং উহার মধ্য হইতে একজন পাষণ্ড উন্মত্তরূপ দেখাইয়া নাচিয়া ও লম্ফ প্রদান করিয়া কহে যে "আমি ইহার প্রাণ লইব"। তখন উক্ত অন্ধ (নির্ব্বোধ) সেই সকল মেথর ও চামারাদি নীচ লোকের চক্রে পড়িয়া কহে যে "আপনি যাহা অভিলাষ করেন লউন, কিন্তু

ইহাকে বাঁচাইয়া দিউন"। তৎক্ষণাৎ ধূর্ত্ত কহিয়া উঠে যে "আমি হনুমান্" "তুমি আমার পূজার্থ মিষ্টান্ন, তৈল, সিন্দুর, গোধূমপিষ্টক এবং রক্ত বস্ত্র আনয়ন কর" অথবা কহে, "আমি দেবী অথবা ভৈরব," "আমার জন্য পাঁচ বোতল মদ্য, কুড়িটী কুক্কুট, পাঁচটী ছাগ এবং মিষ্টান্ন ও বস্ত্র লইয়া আইস।" তখন উক্ত দুর্বুদ্ধি বলে যে "যাহা ইচ্ছা গ্রহণ কর"। তৎক্ষণাৎ সেই উন্মত্ত অত্যন্ত নাচিতে এবং লাফাইতে থাকে। পরন্তু যদি কেহ বুদ্ধিমান্ উহাদিগের ভেট স্বরূপ পাঁচ জুতা, লাথি এবং চপেটাঘাত প্রদান করে এবং পদাঘাত করে, তাহা হইলে উহার হনুমান্, দেবী অথবা ভৈরব, তৎক্ষণাৎ প্রসন্ন হইয়া পলায়ন করে। কারণ এই সকল কেবল ধনাদিহরণার্থ প্রতারণা মাত্র জানিতে হইবে।

যখন কোন গ্রহগ্রস্ত লোক গ্রহস্বরূপ জ্যোতির্বিদাভাসের নিকট যাইয়া জিজ্ঞাসা করে, "মহাশয় ইহার কি হইয়াছে?" তখন তিনি কহেন যে "ইহার উপর সূর্য্যাদি ক্রূর গ্রহ আক্রমণ (কুদৃষ্টি) করিয়াছে। যদি তুমি ইহার জন্য শান্তিপাঠ, পূজা ও দান করাও, তবেই আরোগ্য হইতে পারে; নতুবা অত্যন্ত পীড়িত হইয়া মারা যাইতে পারে, ইহাও আশ্চর্য্য নহে"। (উত্তর) জ্যোতির্বিৎ মহাশয় বলুন যে, এই পৃথিবী যেরূপ জড়, সূর্য্যাদি লোক ও তাদৃশ জড় কি না? উহা তাপ এবং প্রকাশ ব্যতীত অন্য কিছু করিতে অসমর্থ। উহা কি চেতন পদার্থ যে, ক্রুদ্ধ হইলে দুঃখ এবং প্রসন্ন হইলে সুখ প্রদান করিতে পারিবে? (প্রশ্ন) এই সংসারে রাজা, প্রজা, সুখী এবং দুঃখী দেখিতে পাওয়া যায়, ইহা কি গ্রহফল জন্য নহে? (উত্তর) না, এ সমস্ত পাপ পুণ্যের ফল। (প্রশ্ন) তবে কি জ্যোতিঃশাস্ত্র মিথ্যা? (উত্তর) না, উহাতে যে সকল অঙ্ক, বীজ, রেখা এবং গণিত বিদ্যা আছে, তাহাই সত্য, কিন্তু গ্রহফলের কথা সকলই মিথ্যা। (প্রশ্ন) তবে কি যে সকল জন্মপত্র হইয়া থাকে, উহা নিষ্ফল? (উত্তর) হাঁ, উহা জন্মপত্র নহে, বরং উহার নাম শোকপত্র রাখা কর্ত্তব্য। কারণ সন্তানের জন্ম হইলে সকলে আনন্দ করে, কিন্তু সেই আনন্দ ততক্ষণই থাকে, যতক্ষণ জন্মপত্র রচিত হইয়া উহাতে গ্রহফলের কথা শুনিতে না পাওয়া যায়। পুরোহিত জন্মপত্র রচনার প্রস্তাব করিলে, সন্তানের মাতা পিতা বলিয়া থাকেন যে "মহাশয় আপনি অতি উৎকৃষ্ট জন্মপত্র প্রস্তুত করুন"। পিতা ধনাঢ্য হইলে, নানাপ্রকার রক্ত ও পীত রেখা বিশিষ্ট চিত্র বিচিত্র জন্মপত্র প্রস্তুত করিয়া এবং নির্ধন হইলে সাধারণ রীতি অনুসারে উহা প্রস্তুত করিয়া, পুরোহিত শুনাইতে আইসেন। তখন পিতা মাতা জ্যোতির্ব্বিদের সম্মুখে উপবেশন করতঃ জিজ্ঞাসা করেন যে "ইহার জন্মপত্র উত্তম হইয়াছে ত?"। জ্যোতির্ব্বিদ্ কহেন যে "যেরূপ হইয়াছে, তাহা শুনাইয়া দিতেছি, জন্মপত্র অতি উত্তম হইয়াছে, মিত্রগ্রহ সকল অতি উৎকৃষ্ট এবং উহার ফলবশতঃ সন্তান ধনাঢ্য এবং প্রতিষ্ঠাবান্ হইবে। এই সন্তান সভায় উপবেশন করিলে ইহার তেজ সকলের উপর পতিত হইবে। ইহার শরীর আরোগ্যবিশিষ্ট হইবে এবং বালক রাজসম্মান প্রাপ্ত হইবে"। এইরূপ কথা শুনিলে পিতা প্রভৃতি কহিয়া উঠেন যে "আশ্চর্য্য! আশ্চর্য্য! আপনি অতি শ্রেষ্ঠ জ্যোতির্ব্বিদ্!"। তখন জ্যোতির্ব্বিদ্ মহাশয় বুঝেন যে ইহাতে কার্য্য সিদ্ধি হইল না। পরে তিনি বলিতে আরম্ভ করেন যে "হাঁ উক্ত গ্রহ ত উৎকৃষ্ট বটে, কিন্তু অমুক গ্রহ ক্রূর রহিয়াছে—অর্থাৎ অমুক অমুক গ্রহের যোগবশতঃ অষ্টমবর্ষ সময়ে ইহার মৃত্যুযোগ রহিয়াছে"। ইহা শুনিয়া মাতা পিতাদের পুত্রজন্ম জন্য আনন্দ চলিয়া যায় এবং তাঁহারা শোকসাগরে নিমগ্ন হইয়া জ্যোতির্ব্বিদ্‌কে কহেন যে "শ্রদ্ধেয় মহাশয়! এক্ষণে আমাদিগের কি করা কর্ত্তব্য?" তখন জ্যোতিষী মহাশয় কহেন যে "উপায় কর"। গৃহস্থ জিজ্ঞাসা করে "কি উপায় করিব!" জ্যোতিষী তখন প্রস্তাব করিতে থাকেন যে "যদি এই এই দান কর, অমুক গ্রহমন্ত্রের জপ করাও এবং নিত্য

ব্রাহ্মণ ভোজন করাও, তবে অনুমান হয়, যে নবগ্রহজনিত বিঘ্ন দূরীভূত হইয়া যাইবে"। "অনুমান" শব্দ এইজন্য প্রয়োগ করা হয় যে যদি মরিয়া যায় তবে জ্যোতিষী কহিবেন যে "আমি কি করিতে পারি, পরমেশ্বরের উপর কাহারও হাত নাই। আমি অনেক যত্ন করিয়াছি এবং তুমিও করাইয়াছ কিন্তু উহার কর্ম্মফলই এইরূপ ছিল।" আর যদি বাঁচিয়া যায় তবে তিনি কহেন যে "দেখ, আমার মন্ত্র, দেবতা এবং ব্রাহ্মণের কতদূর শক্তি! তোমার সন্তানকে বাঁচাইয়া দিয়াছি।" এবংবিধ স্থলে এই পণ ধার্য্য করিয়া রাখা উচিত যে ইহাঁর জপ ও পাঠ হইতে কোন ফল না হইলে, উক্ত ধূর্ত্তের নিকট হইতে ব্যয়িত ধনের দুই কিম্বা তিন গুণ ধন আদায় করিয়া লওয়া হইবে। সন্তান বাঁচিয়া যাইলেও ঐরূপ লওয়া কর্ত্তব্য। কারণ জ্যোতিষীর মতে "ইহার কর্ম্মফল এবং পরমেশ্বরের নিয়ম উল্লঙ্ঘন করিবার শক্তি কাহারও নাই।" তদ্রূপ গৃহস্থেরও বলিবার আছে যে "এই সন্তান নিজকর্ম্মফলে এবং পরমেশ্বরের নিয়মানুসারে বাঁচিয়াছে, তোমার অনুষ্ঠান দ্বারা নহে।" তৃতীয়তঃ এইরূপে যখন গুরু প্রভৃতিও পুণ্যদানচ্ছলে স্বয়ং ধনগ্রহণ করিয়া থাকেন তখনও জ্যোতির্ব্বিদ্‌কে যে সকল উত্তর দেওয়া হইয়াছে উহাদিগকেও সেইরূপ উত্তর দেওয়া বিধেয়।

এক্ষণে শীতলা এবং মন্ত্র তন্ত্র ও যন্ত্রের বিষয় বলিতে বাকী আছে। ইহারাও পূর্ব্বোক্তরূপ প্রতারণা এবং বঞ্চনা করিয়া বেড়ায়। কেহ বলে যে "মন্ত্র পাঠ করিয়া সূত্র অথবা যন্ত্র বাঁধিয়া দেওয়া হইলে আমার দেবতা অথবা পীর উক্ত মন্ত্র ও যন্ত্রের প্রভাবে কোন বিঘ্ন ঘটিতে দেন না।" উহাকে এইরূপ উত্তর দিতে হইবে যে তুমি কি মৃত্যু, পরমেশ্বরের নিয়ম এবং কর্ম্মফল হইতেও লোককে বাঁচাইতে (রক্ষা করিতে) পার? তোমার এরূপ করাতেও কত শত বালক মরিয়া যায়; তোমার গৃহেও তোমার সন্তানাদি মরিয়া যায় এবং তুমিই কি মৃত্যু হইতে রক্ষা পাইবে!" তাহা হইলে উক্ত ধূর্ত্ত কিছুই কহিতে পারে না, বরং বুঝিতে পারে যে এ স্থলে অভীষ্ট সিদ্ধি হইবে না। এই জন্য এই সকল মিথ্যা ব্যবহার পরিত্যাগ করিয়া ধার্ম্মিকগণ সমস্ত দেশের উপকার সাধন করিয়া থাকেন, নিষ্কপট হইয়া সকলকে বিদ্যা শিক্ষা দেন এবং উত্তম বিদ্বান্ লোকদিগের প্রত্যুপকার করতঃ জগতের অশেষ উপকার সাধন করেন। এইরূপ সদভিপ্রায় কখন পরিত্যাগ করা কর্ত্তব্য নহে। যাবতীয় লীলা রসায়ন, মোহন, মারণ উচ্চাটন এবং বশীকরণাদির কথা উল্লিখিত আছে উহাও অতি নৃশংস বলিয়া বুঝিতে হইবে। এই মিথ্যা বাক্যসকল সম্বন্ধে বাল্যাবস্থাতেই বালককে উপদেশ দিয়া তাহার হৃদয়ঙ্গম করিয়া দেওয়া উচিত। তাহা হইলে সন্তান কাহারও ভ্রমজালে পতিত হইয়া দুঃখ পায় না। বীর্য্য রক্ষণে সুখ, বীর্য্যনাশে দুঃখ উপস্থিত হয়, ইহাও বালককে বুঝাইয়া দেওয়া কর্ত্তব্য। দেখ যাহার শরীরে বীর্য্য সুরক্ষিত হয়, তাহারই আরোগ্য, বুদ্ধি, বল ও পরাক্রম বৃদ্ধি পাইয়া অত্যন্ত সুখ উৎপাদন করে। ইহার রক্ষণের নিম্নলিখিত রূপ নিয়ম জানিতে হইবে। বৈষয়িক কথা, বিষয়ী লোকের সহবাস, বিষয়ের চিন্তা, স্ত্রী দর্শন, উহার সহিত নির্জ্জনে অবস্থান এবং আলাপ ও সংস্পর্শ প্রভৃতি কর্ম্ম হইতে পৃথক্ থাকিয়া ব্রহ্মচারী লোকেরা উত্তম শিক্ষা এবং সম্পূর্ণ বিদ্যালাভ করিয়া থাকেন। যাহার শরীরে বীর্য্য থাকে না সে নপুংসক হইয়া মহাকুলক্ষণী হয় এবং প্রমেহরোগাক্রান্ত হইলে দুর্ব্বল, নিস্তেজ ও নির্বুদ্ধি হইয়া উৎসাহ, সাহস, ধৈর্য্য, বল এবং পরাক্রমাদি সদ্‌গুণ রহিত হইয়া, নষ্ট হইয়া যায়। যদি এই সময়ে সুশিক্ষা ও বিদ্যালাভ করিতে, এবং বীর্যরক্ষা করিতে ভ্রান্ত হও, তাহা হইলে পুনরায় এ জন্মে এরূপ অমূল্য সুযোগ আর লাভ করিতে পারিবে না। "যতদিন গৃহকর্ম্মের ভার লইয়া আমরা জীবিত আছি, ততদিন তোমাদিগের বিদ্যালাভ এবং শরীরের বলবৃদ্ধি সাধন করা কর্ত্তব্য", এইরূপ এবং অন্যান্য শিক্ষা সন্তানকে পিতা মাতার দেওয়া কর্ত্তব্য বলিয়া "মাতৃমান্ পিতৃমান্" এই দুই শব্দ উক্ত বচনে গৃহীত হইয়াছে। অর্থাৎ

পঞ্চম বর্ষ পর্য্যন্ত মাতা এবং ষষ্ঠ হইতে অষ্টম পর্য্যন্ত পিতা বালককে শিক্ষাদান করিবেন। নবমবর্ষের প্রারম্ভে দ্বিজ আপনার পুত্রের উপনয়ন দিয়া আচার্য্যকুলে অর্থাৎ যেখানে পূর্ণ বিদ্বানগণ এবং পূর্ণ বিদুষী স্ত্রী, শিক্ষা এবং বিদ্যা দান করেন, সেই স্থানে পুত্র ও কন্যাকে প্রেরণ করিবেন। যিনি পাঠের সময় সন্তানের লালন না করিয়া বরং তাড়না করিয়া থাকেন তাঁহারই পুত্র বিদ্বান্, সভ্য এবং সুশিক্ষিত হইয়া থাকে। এ বিষয়ে ব্যাকরণ মহাভাষ্যে প্রমাণ আছে।—

সামৃতৈঃ পাণিভির্ঘ্নন্তি গুরবো ন বিষোক্ষিতৈঃ।
লালনাশ্রয়িণো দোষাস্তাড়নাশ্রয়িণো গুণাঃ ॥অঃ ৮।১।৮॥

অর্থ:—মাতা, পিতা এবং আচার্য্য, সন্তান অথবা শিষ্যকে তাড়না করিলে বুঝিতে হইবে যেন তাঁহারা নিজসন্তান এবং শিষ্যকে নিজহস্তদ্বারা অমৃত পান করাইতেছেন। সন্তান অথবা শিষ্যকে লালন করিলে বুঝিতে হইবে যে তাঁহারা নিজ সন্তান এবং শিষ্যকে বিষপান করাইয়া নষ্ট এবং ভ্রষ্ট করিয়া দিতেছেন। কারণ লালন হইতে সন্তান অথবা শিষ্য দোষযুক্ত হয় এবং তাড়না দ্বারা গুণযুক্ত হইয়া থাকে। সন্তান এবং শিষ্যদিগেরও তাড়না হইতে সর্ব্বদা প্রসন্ন এবং লালন হইতে সর্ব্বদা অপ্রসন্ন থাকা উচিত। পরন্তু মাতা, পিতা অথবা অধ্যাপকগণ কখন ঈর্ষা অথবা দ্বেষ পরবশ হইয়া যেন তাড়না না করেন এবং সর্ব্বদা বাহিরে ভয় প্রদর্শন করিয়া অন্তরে কৃপাদৃষ্টি রাখেন। এইরূপে অন্য শিক্ষাও কর্ত্তব্য। চুরী, লাম্পট্য আলস্য, মাদক সেবন, মিথ্যাভাষণ, হিংসা, ক্রূরতা, ঈর্ষা, দ্বেষ এবং মোহ প্রভৃতি দোষ পরিত্যাগ করতঃ, সত্যাচার গ্রহণ করিবার শিক্ষা দেওয়া অবশ্য কর্ত্তব্য। কারণ যে পুরুষ কাহারও সমক্ষে যদি কখন চুরী, লাম্পট্য এবং মিথ্যাভাষণাদি কার্য্য একবার করে, তাহার সেই লোকের নিকট মৃত্যু পর্য্যন্ত আর কখন প্রতিষ্ঠা লাভ হয় না। মিথ্যাপ্রতিজ্ঞের যেরূপ ক্ষতি হয়, অন্য কাহারও সেরূপ হয় না। এইজন্য যাহার সহিত যে প্রতিজ্ঞা করিবে, তাহার নিকট সেই প্রতিজ্ঞা পূর্ণ করা উচিত; অর্থাৎ যেমন কেহ কাহাকে বলে যে "আমি তোমার সহিত অমুক সময়ে মিলিত হইব অথবা তুমি আমার সহিত মিলিত হইবে, কিংবা অমুক দ্রব্য আমি তোমাকে অমুক সময়ে দিব"; কিন্তু যদি সে উক্ত প্রতিজ্ঞা পূর্ণ না করে তাহা হইলে আর কেহ উহাকে বিশ্বাস করিবে না। এইজন্য সকলের সর্ব্বদা সত্যবাদী এবং সত্যপ্রতিজ্ঞ হওয়া উচিত। কাহারও উপর অভিমান করা উচিত নহে। ছল, কপটতা এবং কৃতঘ্নতা হইতে নিজের হৃদয়ই দুঃখ অনুভব করে, সুতরাং অন্যের বিষয়ে কি বলা যাইবে? ছল ও কপটতা তাহাকেই বলা যায় যখন লোকে ভিতরে একপ্রকার এবং বাহিরে আর একপ্রকার দেখাইয়া অপরকে মুগ্ধ করে এবং অপরের ক্ষতি বিষয়ে চিন্তা না করিয়া কেবল নিজের স্বার্থসিদ্ধির চেষ্টা করে। কাহারও পূর্ব্বকৃত উপকার গণনা না করাকে কৃতঘ্নতা বলে। ক্রোধাদি দোষ এবং কটুবচন পরিত্যাগ করতঃ, শান্ত এবং মধুর বাক্য প্রয়োগ করা এবং অনর্থক অধিক বাক্য বা বৃথা জল্পনা পরিত্যাগ করা উচিত। যতদূর বলা প্রয়োজনীভূত, তাহার অধিক অথবা ন্যূন কথা বলা উচিত নহে। বৃদ্ধের সম্মান করিবে এবং তাঁহার সম্মুখে দণ্ডায়মান হইয়া তাঁহাকে উচ্চাসনে উপবেশন করাইবে। প্রথমতঃ "নমস্তে" এইরূপ বলিয়া অভ্যর্থনা করিবে, এবং তাঁহার সম্মুখে কখন উচ্চাসনে উপবেশন করিবে না। সভামধ্যে এরূপ স্বযোগ্য স্থানে উপবেশন করিবে যে কেহ যেন উঠাইয়া দিতে না পারে। কখন কাহারও সহিত বিরোধ করিবে না এবং সম্পন্ন হইয়া সর্ব্বদা গুণগ্রহণ এবং দোষত্যাগের অভ্যাস রাখিবে। সজ্জনের সহবাস করিবে এবং দুষ্টের সহবাস

ত্যাগ করিবে। স্বীয় মাতা, পিতা এবং আচার্য্যকে শারীরিক ও মানসিক চেষ্টা দ্বারা, ও ধনাদি উত্তম পদার্থ প্রদান করতঃ, প্রীতিপূর্ব্বক সেবা করিবে।

যান্যস্মাকং সুচরিতানি তানি ত্বয়োপাস্যানি নো ইতরাণি।

ইহা তৈত্তি° প্রপ° ৭, অনু° ১১র বচন। ইহার অভিপ্রায় এই যে মাতা, পিতা এবং আচার্য্য নিজ সন্তান অথবা শিষ্যকে সর্ব্বদা সত্য উপদেশ দিবেন এবং বলিবেন যে "আমাদিগের যে সকল ধর্ম্মযুক্ত কর্ম্ম আছে তাহারই গ্রহণ করিবে এবং যে সকল দুষ্কর্ম্ম দেখিতে পাইবে তাহা পরিহার করিবে।" যাহা যাহা সত্য বলিয়া জানিবে তাহারই প্রচার এবং প্রকাশ করিবে। কোন পাষণ্ড ও দুরাচার লোকের উপর বিশ্বাস করিবে না। মাতা, পিতা এবং আচার্য্য যে সকল সৎকার্য্যের উপদেশ দিবেন তাহা যথোচিত পালন করিবে। যদি মাতা এবং পিতা "নিঘণ্টু" "নিরুক্ত" অথবা "অষ্টাধ্যায়ী" হইতে ধর্ম্ম অথবা বিদ্যা সম্বন্ধীয় কোন শ্লোক অথবা অন্যসূত্র কিম্বা বেদমন্ত্র কণ্ঠস্থ করাইয়া থাকেন, তবে তাহার অর্থ পুনরায় বিদ্যার্থীদিগকে বিদিত করাইবে। প্রথম সমুল্লাসে পরমেশ্বরের যেরূপ ব্যাখ্যা করা হইয়াছে, তদ্রূপ স্বীকার করিয়া তাঁহারই উপাসনা করিবে। যাহাতে আরোগ্য বিদ্যা এবং বল প্রাপ্ত হওয়া যায় এরূপ ভোজন আচ্ছাদন এবং ব্যবহার করিবে এবং অপরকে করাইবে। অর্থাৎ যেরূপ ক্ষুধা হইবে তাহার কিঞ্চিৎ ন্যূন ভোজন করিবে এবং মদ্য ও মাংস সেবন হইতে সর্ব্বদা পৃথক থাকিবে। অজ্ঞাত এবং গভীর জলে প্রবেশ করিবে না; কারণ তাহা হইলে জলজন্তু বা অন্য কোন পদার্থ হইতে দুঃখ পাইবার সম্ভাবনা এবং সন্তরণ না জানিলে ডুবিয়া যাইতে পারে। "নাবিজ্ঞাতে জলাশয়ে" ইহা মনুর বচন। অজ্ঞাত জলাশয়ে অবতরণ করিয়া স্নানাদি করিবে না।

দৃষ্টিপূতং ন্যসেৎ পাদং বস্ত্রপূতং জলং পিবেৎ।
সত্যপূতাং বদেদ্বাচং মনঃপূতং সমাচরেৎ॥ মনুঃ অঃ ৬।৪৬॥

অর্থ—অধোভাগে দৃষ্টিপাত করতঃ উচ্চনীচ স্থান দেখিয়া চলিবে, বস্ত্রে ছাঁকিয়া জল পান করিবে, সত্যদ্বারা পবিত্রীকৃত বাক্য বলিবে এবং মনে মনে বিচার করিয়া কার্য্য করিবে।

মাতা শত্রুঃ পিতা বৈরী যেন বালো ন পাঠিতঃ।
ন শোভতে সভামধ্যে হংসমধ্যে বকো যথা॥

ইহা চাণক্যনীতির বচন। যে মাতা পিতা সন্তানের বিদ্যালাভের জন্য যত্ন পান না, তাঁহারা নিজ সন্তানের সম্পূর্ণ শত্রু। উক্ত সন্তান বিদ্বান্‌দিগের সভায় উপবেশন করিলে, যেরূপ হংসমধ্যে বক কুৎসিত দেখায় তদ্রূপ সেও তিরস্কৃত হয় এবং কুৎসিত দেখায়। মাতাপিতার নিজ সন্তানকে শারীরিক এবং মানসিক চেষ্টাদ্বারা ও ধন ব্যয় করিয়া, বিদ্যা, ধর্ম্ম, সভ্যতা এবং উত্তম শিক্ষাযুক্ত করাই তাঁহাদিগের কর্ত্তব্য কর্ম্ম, পরম ধর্ম্ম ও কীর্ত্তির কার্য্য জানিতে হইবে। বালশিক্ষা সম্বন্ধে অল্পই লিখিত হইল। বুদ্ধিমান্ লোক ইহা হইতে অধিক বুঝিয়া লইবেন।

ইতি শ্রীমদ্দয়ানন্দ সরস্বতীস্বামিকৃতে সত্যার্থ প্রকাশে সুভাষাবিভূষিতে বালশিক্ষা বিষয়ে দ্বিতীয়ঃ সমুল্লাসঃ সম্পূর্ণঃ।

# অথ তৃতীয় সমুল্লাসারম্ভঃ ।—

**অথাঽধ্যয়নাধ্যাপনবিধিং ব্যাখ্যাস্যামঃ ॥**

এক্ষণে তৃতীয় সমুল্লাসে অধ্যয়ন এবং অধ্যাপনের রীতি লিখিত হইতেছে। পিতা, মাতা, আচার্য্য এবং আত্মীয় লোকদিগের পক্ষে সন্তানদিগকে উত্তম বিদ্যা, শিক্ষা, সদ্‌গুণ, সৎকর্ম্ম এবং সৎস্বভাবরূপ ভূষণে ভূষিত করা মুখ্য কর্ম্ম। স্বর্ণ, রৌপ্য, মাণিক্য, মুক্তা অথবা প্রবালাদি রত্নভূষিত অলঙ্কার ধারণ করিলে মনুষ্যের আত্মা কখন সুভূষিত হইতে পারে না। কারণ অলঙ্কারাদি ধারণ করিলে কেবল মাত্র দেহাভিমান ও বিষয়াসক্তি হয় এবং দস্যুভয় ও মৃত্যুভয় পর্য্যন্ত হইয়া থাকে। সংসারে দেখা যায় যে অলঙ্কারাদি ধারণ করাতে দস্যুহস্তে বালকদিগের মৃত্যু হইয়া থাকে।

বিদ্যাবিলাসমনসো ধৃতশীলশিক্ষাঃ,
সত্যব্রতা রহিতমানমলাপহারাঃ।
সংসারদুঃখদলনেন সুভূষিতা যে,
ধন্যা নরা বিহিতকর্ম্মপরোপকারাঃ ॥

যাঁহাদিগের মন বিদ্যা-বিলাসে তৎপর থাকে, যাঁহারা সুন্দর চরিত্র, সুস্বভাবান্বিত এবং সত্যবাদিত্বাদি নিয়ম পালনে রত থাকেন, যাঁহারা অপবিত্রতারহিত হইয়া অন্যের মলিনতার নাশ করেন, এবং যাঁহারা সত্যোপদেশ ও বিদ্যাদান করতঃ, সংসারী লোকদিগের দুঃখ দূর করিয়া, সুন্দর বেদবিহিত কর্ম্মানুষ্ঠান দ্বারা সর্ব্বদা পরোপকারে রত থাকেন, সেই নর নারীগণই ধন্য। অষ্টম বর্ষ বয়সে বালকদিগকে বালকদিগের এবং কন্যাদিগকে কন্যাদিগের পাঠশালায় প্রেরণ করিবে। অধ্যাপক পুরুষ হউন, আর স্ত্রীই হউন, তিনি দুষ্টাচারী হইলে তাঁহার নিকট পাঠ করাইবে না। পূর্ণ বিদ্যাযুক্ত এবং ধার্ম্মিক অধ্যাপকই অধ্যাপনার এবং শিক্ষা দিবার উপযুক্ত। দ্বিজাতি স্বকীয় আলয়ে সন্তানের যজ্ঞোপবীত এবং কন্যার যথাযোগ্য সংস্কার করিয়া যথোক্ত আচার্য্য কুলে অর্থাৎ নিজ নিজ পাঠশালায় প্রেরণ করিবে। বিদ্যাশিক্ষার স্থান নির্জ্জন প্রদেশে থাকা উচিত। বালকদিগের পাঠশালা কন্যাদিগের পাঠশালা হইতে অন্ততঃ দুই ক্রোশ দূরে অবস্থিত থাকা আবশ্যক। ইহাতে অধ্যাপিকা ও স্ত্রীভৃত্যাদি সমস্ত স্ত্রীলোকই কেবল কন্যাদিগের পাঠশা-লায় এবং অধ্যাপক ও পুরুষ অনুচর সকল বালকদিগের পাঠশালায় নিযুক্ত থাকিবেন। স্ত্রীলোকদিগের পাঠশালায় পঞ্চমবর্ষবয়স্ক বালক এবং পুরুষদিগের পাঠশালায় পঞ্চমবর্ষবয়স্কা বালিকাও যাইতে পাইবে না। অর্থাৎ যতদিন ইহারা ব্রহ্মচর্য্য অবস্থায় থাকিবে, ততদিন স্ত্রী অথবা পুরুষ পরস্পরের দর্শন, স্পর্শন একান্ত সেবন, সম্ভাষণ, বিষয়ালাপ, পরস্পর ক্রীড়া, বিষয় চিন্তা ও সহবাস এই অষ্ট প্রকার মৈথুন কার্য্য হইতে পৃথক থাকিবে। অধ্যাপকগণও ইহাদিগকে এই বিষয় হইতে রক্ষা করিবেন; তাহা হইলে ইহাদিগের উত্তম বিদ্যা শিক্ষা ও সুশীলতা জন্মিবে, এবং শরীর ও আত্মা বলযুক্ত হইয়া নিত্য নিত্য আনন্দ বর্দ্ধন করিবে। নগর অথবা গ্রাম হইতে পাঠশালা এক যোজন অর্থাৎ চারিক্রোশ দূরে থাকিবে। রাজকুমার অথবা রাজকুমারীই হউন আর দরিদ্রসন্তানই হউন সকল পাঠার্থীকে তুল্য বস্ত্র, খাদ্য, পানীয় এবং আসন দিতে

হইবে, কারণ সকলকেই তপস্বী হইতে হইবে। উহাদিগের মাতা পিতা স্বীয় সন্তানদিগের সহিত এবং সন্তানগণ স্বীয় মাতা পিতার সহিত মিলিত হইতে পারিবে না এবং উহাদিগের মধ্যে পত্রাদি প্রেরণ ব্যবহারও থাকিতে পারিবে না। তাহা হইলে সংসার চিন্তা রহিত হইয়া কেবল বিদ্যা বৃদ্ধির চিন্তাই করিতে পারিবে। ভ্রমণের সময় অধ্যাপক উহাদিগের সমভিব্যাহারে থাকিবেন। তাহা হইলে কোন প্রকার কুচেষ্টা অথবা আলস্য অথবা প্রমাদ করিতে পারিবে না।

কন্যানাং সম্প্রদানং চ কুমারাণাং চ রক্ষণম্ ॥
মনুঃ অঃ ৭ শ্লোক ১৫২ ॥

ইহার অভিপ্রায় এই যে ইহাতে রাজনিয়ম এবং জাতিনিয়ম উভয়ই রক্ষা করা আবশ্যক। পঞ্চম অথবা অষ্টম বর্ষের পর কেহই নিজ বালক ও বালিকাকে গৃহে রক্ষা করিতে পারিবে না এবং পাঠশালায় অবশ্য অবশ্য প্রেরণ করিতে হইবে, অন্যথা দণ্ডনীয় হইবে। জ্যেষ্ঠ পুত্রের যজ্ঞোপবীত গৃহে এবং অন্য পুত্রের পাঠশালায় যাইয়া আচার্য্যকুলে হইবে। পিতা, মাতা অথবা অধ্যাপক স্বীয় বালক বালিকাদিগকে অর্থসহিত গায়ত্রীমন্ত্রের উপদেশ প্রদান করিবেন। এই মন্ত্র—

ওঁ ভূর্ভুবঃ স্বঃ। তৎসবিতুর্বরেণ্যং ভর্গোদেবস্য ধীমহি।
ধিয়ো যো নঃ প্রচোদয়াৎ ॥ যজুঃ। অঃ ৩৬। মঃ ৩ ॥

এই মন্ত্রের প্রথমে যে ওঁ শব্দ আছে, প্রথম সমুল্লাসে তাহার অর্থ লিখিত হইয়াছে। সেই স্থল হইতে বুঝিয়া লইবে। এক্ষণে তিন মহাব্যাহৃতির অর্থ সংক্ষেপতঃ লিখিত হইতেছে। "ভূরিতি বৈ প্রাণঃ", "যঃ প্রাণয়তি চরাঽচরং জগৎ স ভূঃ স্বয়ম্ভূরীশ্বরঃ"। যিনি সমস্ত জগতের জীবন ও আধার, এবং প্রাণ অপেক্ষাও প্রিয়তর এবং যিনি স্বয়ম্ভূ, সেই প্রাণবাচক "ভূঃ" পরমেশ্বরের নাম। "ভুবরিত্যপানঃ", "যঃ সর্ব্বং দুঃখমপানয়তি সোঽপানঃ"। যিনি স্বয়ং সর্ব্বদুঃখরহিত এবং যাঁহার সঙ্গবশতঃ জীবের সমস্ত দুঃখ দূরীভূত হয় সেই পরমেশ্বরের নাম "ভুবঃ"। স্বরিতি ব্যানঃ", "যো বিবিধং জগৎ "ব্যানয়তি ব্যাপ্নোতি স ব্যানঃ"। যিনি নানাবিধ জগতে ব্যাপক হইয়া সমস্ত ধারণ করেন, উক্ত পরমেশ্বরের নাম "স্বঃ" হইয়াছে। এই তিন বচন তৈত্তিরীয় আরণ্যকে (প্রপাঃ ৭ এবং অনুঃ ৫) আছে। (সবিতুঃ) "যঃ সুনোত্যুৎপাদয়তি সর্ব্বং জগৎ স সবিতা" (তস্য) যিনি সমস্ত জগতের উৎপাদক এবং সর্ব্বৈশ্বর্য্যদাতা হয়েন। (দেবস্য) "যো দীব্যতি দীব্যতে বা স দেবঃ"। যিনি সর্ব্বসুখদাতা এবং সকলে যাঁহার প্রাপ্তি কামনা করে, সেই পরমাত্মার (বরেণ্যম্) "বর্ত্তুমর্হম্" অর্থাৎ স্বীকরণযোগ্য অতি শ্রেষ্ঠ (ভর্গঃ) "শুদ্ধস্বরূপম্" অর্থাৎ শুদ্ধস্বরূপ এবং পবিত্রকারী চৈতন্য ব্রহ্মস্বরূপ (তৎ) সেই পরমাত্মার স্বরূপকে আমরা (ধীমহি) "ধরেমহি" অর্থাৎ ধারণ করি। এই ব্রহ্মস্বরূপ ধারণ করিবার প্রয়োজন এই যে (যঃ)" জগদীশ্বরঃ" যিনি সেই সবিতা দেব পরমাত্মা (নঃ) "অস্মাকম্" আমাদিগের (ধিয়ঃ) "বুদ্ধীঃ" বুদ্ধিকে (প্রচোদয়াৎ) "প্রেরয়েৎ" প্রেরণা করেন অর্থাৎ অসৎ কার্য্য পরিত্যাগ করাইয়া সৎকার্য্যে প্রবৃত্ত করেন। হে পরমেশ্বর! হে সচ্চিদানন্দস্বরূপ! হে নিত্য শুদ্ধ বুদ্ধ, মুক্তস্বভাব! হে অজ নিরঞ্জন নির্ব্বিকার! হে সর্ব্বান্তর্যামিন্! হে সর্ব্বাধার! হে

জগৎপতে! হে সকলজগদুৎপাদক! হে অনাদে! হে বিশ্বাত্মন্! হে সর্ব্বব্যাপিন্! হে করুণামৃতবারিধে! সবিতুর্দ্দেবস্য তব যদোং ভূর্ভুবঃস্বর্বরেণ্যং ভর্গোঽস্তি তদ্বয়ং ধীমহি দধীমহি ধরেমহি ধ্যায়েম বা, কস্মৈ প্রয়োজনায়েত্যত্রাহ" হে ভগবন্ যঃ সবিতা দেবঃ পরমেশ্বরো ভবানস্মাকং ধিয়ঃ প্রচোদয়াৎ স এবাস্মাকং পূজ্য ইষ্টদেবো ভবতু নাতোঽন্যং ভবত্তুল্যং ভবতোঽধিকং চ কঞ্চিৎ কদাচিন্মন্যামহে"। হে মনুষ্যগণ! যিনি অখিল সমর্থ হইতেও সমর্থ, সচ্চিদানন্দানন্তস্বরূপ, নিত্যশুদ্ধ, নিত্যবুদ্ধ, নিত্যমুক্তস্বভাব, কৃপাসাগর, যথাযোগ্য ন্যায়কর্ত্তা, জন্মমরণাদি ক্লেশরহিত, আকাররহিত, সর্ব্বঘটান্তর্বেত্তা এবং সকলের ধর্ত্তা পিতা ও উৎপাদক, এবং যিনি অন্নাদি দ্বারা বিশ্বের পোষণকর্ত্তা, সর্ব্বৈশ্বর্য্যযুক্ত, জগতের নির্ম্মাতা, শুদ্ধস্বরূপ এবং সকলের প্রাপ্তিকামনার যোগ্য, আমরা সেই পরমাত্মার শুদ্ধ চেতনস্বরূপকে হৃদয়ে ধারণ করি। ইহার প্রয়োজন এই যে আমার আত্মা ও বুদ্ধির অন্তর্য্যামী পরমেশ্বর আমাকে দুষ্টাচার এবং অধর্ম্মমার্গ হইতে নিবৃত্ত রাখিয়া শ্রেষ্ঠাচার এবং সত্যমার্গে প্রবৃত্ত করিবেন। আমরা উক্ত পরমেশ্বর ব্যতীত অন্য কোন বস্তুর ধ্যান করিব না। কারণ, তাঁহার তুল্য অথবা ততোধিক অন্য কোন বস্তুই নাই। তিনিই আমাদিগের পিতা, রাজা, ন্যায়াধীশ এবং সর্ব্বসুখদাতা।

এইরূপে গায়ত্রীমন্ত্রের উপদেশ দান করতঃ, সন্ধ্যোপাসনানুসারে স্নান, আচমন এবং প্রাণায়ামাদি শিক্ষা দিতে হইবে। প্রথমতঃ স্নানের প্রয়োজন এই যে ইহা হইতে শরীরগত বাহ্য অবয়বের শুদ্ধি এবং আরোগ্য লাভ হয়। ইহার প্রমাণ :—

> অদ্ভির্গাত্রাণি শুধ্যন্তি মনঃ সত্যেন শুধ্যতি।
> বিদ্যাতপোভ্যাং ভূতাত্মা বুদ্ধির্জ্ঞানেন শুধ্যতি ॥ মনুঃ অঃ ৫।১০৯।

জলদ্বারা শরীরের বাহ্যাবয়ব, সত্যাচরণ দ্বারা মন, বিদ্যা এবং তপস্যা অর্থাৎ ক্লেশস্বীকারপূর্ব্বক ধর্ম্মানুষ্ঠান দ্বারা জীবাত্মা এবং জ্ঞান অর্থাৎ পৃথিবী হইতে পরমেশ্বর পর্য্যন্ত অখিল পদার্থের বিচার দ্বারা বুদ্ধি দৃঢ়নিশ্চয় এবং পবিত্র হয়। এইজন্য ভোজনের পূর্ব্বে অবশ্যই স্নান করিতে হইবে। দ্বিতীয় প্রাণায়াম। এতদ্বিষয়ে প্রমাণ :—

> যোগাঙ্গানুষ্ঠানাদশুদ্ধিক্ষয়ে জ্ঞানদীপ্তিরাবিবেকখ্যাতেঃ।
> যোগ সাধনপাদে সূঃ ॥ ২৮ ॥

যখন মনুষ্য প্রাণায়াম করে তখন প্রতিক্ষণে উত্তরোত্তরকালে অশুদ্ধি নাশ এবং জ্ঞানপ্রকাশ হইতে থাকে। যতদিন মুক্তি না হয়, ততদিন উহার আত্মজ্ঞান নিয়ত বৃদ্ধি প্রাপ্ত হয়।

> দহ্যন্তে ধ্মায়মানানাং ধাতূনাং হি যথা মলাঃ।
> তথেন্দ্রিয়াণাং দহ্যন্তে দোষাঃ প্রাণস্য নিগ্রহাৎ ॥
> মনু অঃ ৬।৭১ ॥

অগ্নিতাপে যেরূপ সুবর্ণাদি ধাতুর মল নষ্ট হইয়া বিশুদ্ধিপ্রাপ্ত হয়, তদ্রূপ প্রাণায়াম করিলে ইন্দ্রিয়গণের দোষ ক্ষয় হইয়া নির্ম্মল হইতে থাকে। প্রাণায়ামের বিধি :—

> প্রচ্ছর্দ্দন বিধারণাভ্যাং বা প্রাণস্য।
> যোগ সমাধিপাদে সূঃ ৩৪ ॥

অত্যন্ত বেগের সহিত বমনের সময় অন্ন ও জল যেরূপে বহির্গত হয়, তদ্রূপ প্রাণকে সবলে বহির্গত করিয়া যথাশক্তি বাহিরেই রাখিবে। বহির্গত হইবার সময় মূলেন্দ্রিয়কে ঊর্দ্ধে সঙ্কুচিত রাখিলে প্রাণ ততক্ষণ বাহিরে থাকে। এইরূপে প্রাণ অধিক কাল বাহিরে থাকিতে পারে। যখন দুঃসাধ্যবোধ হইবে, তখন শনৈঃ শনৈঃ বায়ু ভিতরে লইবে এবং সামর্থ্য ও ইচ্ছানুসারে পুনরায় এইরূপ করিতে থাকিবে। সেই সময়ে মনে মনে (ওঁ) ইহার জপ করিতে থাকিবে। এইরূপ করিলে আত্মা এবং মনের পবিত্রতা ও স্থিরতা জন্মে। প্রথমতঃ (বাহ্য বিষয়) অর্থাৎ বাহিরে অধিকক্ষণ প্রাণ রক্ষা করা; দ্বিতীয়তঃ "আভ্যন্তর," অর্থাৎ ভিতরে যতদূর প্রাণ রক্ষা করা যায় ততদূর রক্ষা করা। তৃতীয়তঃ "স্তম্ভবৃত্তি" অর্থাৎ একবারে যে স্থানের প্রাণ সেই স্থানেই যথাশক্তি রক্ষা বা স্তম্ভ করা। চতুর্থতঃ "বাহ্যাভ্যন্তরাক্ষেপী," অর্থাৎ প্রাণ যখন ভিতর হইতে বহির্গত হইতে থাকে তখন বিরুদ্ধাচরণ করিবে অর্থাৎ বহির্গমন হইতে নিবারণ করিবার জন্য বাহির হইতে ভিতরে লইতে হইবে এবং যখন বাহির হইতে ভিতরে আসিতে থাকিবে তখন ভিতর হইতে বাহিরের দিকে প্রাণকে ধাক্কা দিয়া বাহিরে রাখিতে হইবে। এইরূপে বাহ্য প্রাণ ও আভ্যন্তর প্রাণের পরস্পর বিরুদ্ধ ক্রিয়া করিলে উভয়ের গতি রুদ্ধ হইয়া প্রাণ স্ববশে আইসে। তাহা হইলে মন এবং ইন্দ্রিয় স্বাধীন হইয়া থাকে এবং বল ও পুরুষার্থ বৃদ্ধি পাইয়া বুদ্ধি এরূপ তীব্র ও সূক্ষ্মরূপ হইয়া যায়, যে অতি কঠিন এবং সূক্ষ্ম বিষয়ও শীঘ্র বোধগম্য হইয়া পড়ে। ইহা হইতে মনুষ্যের শরীরে বীর্য্য, বৃদ্ধি প্রাপ্ত হইয়া, স্থৈর্য্য, বল, পরাক্রম, জিতেন্দ্রিয়তা এবং অল্প সময়ে সমস্ত শাস্ত্রজ্ঞান জন্মিয়া থাকে। স্ত্রীলোকও এইরূপ যোগাভ্যাস করিবে। ভোজন, আচ্ছাদন, উপবেশন, উত্থান, সম্ভাষণ, গমন এবং উচ্চ ও নীচ ব্যক্তিদিগের সহিত যথাযোগ্য ব্যবহারের ও উপদেশ দিতে হইবে। সন্ধ্যোপাসন। ইহাকে ব্রহ্মযজ্ঞও কহে। "আচমন" অল্প জল করতলে লইয়া উহার মূলে এবং মধ্যদেশে "ওষ্ঠ" স্পর্শ করতঃ, উক্ত জল যাহাতে কণ্ঠের নীচে হৃদয় পর্য্যন্ত যায় (তাহার অধিক ও অথবা ন্যূন না হয়) এরূপ করিবে। ইহাতে কণ্ঠস্থ কফ ও পিত্তের কিঞ্চিৎ নিবৃত্তি হয়। ইহার পর "মার্জ্জন," অর্থাৎ মধ্যমা এবং অনামিকা অঙ্গুলির অগ্রভাগ হইতে নেত্রাদি অঙ্গের উপর জল সিঞ্চন করিবে, যাহাতে আলস্য দূর হয়। যদি আলস্য না থাকে এবং জল না পাওয়া যায় তবে করিবে না। পরে সমন্ত্রক প্রাণায়াম, মানসিক পরিক্রমণ, এবং উপস্থান ও শেষে পরমেশ্বরের স্তুতি, প্রার্থনা এবং উপাসনার রীতি লিখিত হইবে। ইহার পর "অঘমর্ষণ" করিবে অর্থাৎ পাপ করিবার ইচ্ছা কখন করিবে না। একান্তস্থানে একাগ্রচিত্ত হইয়া সন্ধ্যোপাসনা করিতে হইবে।

অপাং সমীপে নিয়তো নৈত্যিকং বিধিমাস্থিতঃ।
সাবিত্রীমপ্যধীয়ীত গত্বারণ্যং সমাহিতঃ॥ মনুঃ অঃ ২। ১০৪॥

বনে অর্থাৎ নির্জ্জন স্থানে সাবধানপূর্ব্বক জলসমীপস্থ হইয়া নিত্যকর্ম্ম করতঃ সাবিত্রী অর্থাৎ গায়ত্রী মন্ত্রের উচ্চারণ, অর্থজ্ঞান এবং তদনুসারে আচার ব্যবহার করিবে। এরূপ জপ মনে মনে করাই শ্রেষ্ঠ। দ্বিতীয় দেবযজ্ঞ। ইহা অগ্নিহোত্র এবং বিদ্বানদিগের সঙ্গ ও সেবাদি দ্বারা হইয়া থাকে। সন্ধ্যা এবং অগ্নিহোত্র সায়ংকালে ও প্রাতঃকালে দুই বেলাই করিবে। এই দুই সময়ই রাত্রি ও দিনমানের সন্ধিবেলা ব্যতীত আর কিছু নহে। এইরূপে অন্ততঃ, এক ঘণ্টাকাল অবশ্য অবশ্য ধ্যান করিবে। যোগিগণ সমাধিস্থ হইয়া যেরূপ পরমাত্মার ধ্যান করেন তদ্রূপে সন্ধ্যোপাসনার অনুষ্ঠান করিবে।

সূর্য্যোদয়ের পশ্চাৎ এবং সূর্য্যাস্তের পূর্ব্বে, অগ্নিহোত্র অনুষ্ঠানের সময়। উহার জন্য কোন ধাতু অথবা

মৃত্তিকার উপর ১২ অথবা ১৬ অঙ্গুল পরিমাণ চতুষ্কোণ, তাদৃশ গম্ভীর এবং নীচে ৩ অথবা ৪ অঙ্গুল পরিমাণবিশিষ্ট একটি বেদী প্রস্তুত করিবে। অর্থাৎ উপরে যত বিস্তৃত, নীচে তাহার চতুর্থাংশ বিস্তৃত হইবে। উহাতে চন্দন, পলাশ অথবা আম্রাদি কোন শ্রেষ্ঠ কাষ্ঠ খণ্ড, উক্ত বেদীর পরিমাণ হইতে ছোট এবং বড় করিয়া উহাতে রাখিতে হইবে। উহার মধ্যস্থলে অগ্নি রাখিয়া পুনরায় উহার উপর সমিধা অর্থাৎ পূর্ব্বোক্ত ইন্ধন রাখিয়া দিবে। এক প্রোক্ষণী পাত্র ( এইরূপ ), এক প্রণীতা পাত্র ( এইরূপ ), একটি আজ্যস্থালী ( এইরূপ) অর্থাৎ ঘৃত রাখিবার পাত্র এবং দর্ব্বী বা চমস ( এইরূপ ) প্রস্তুত করিতে হইবে। এই সকল সুবর্ণের, রৌপ্যের অথবা কাষ্ঠেরও হইতে পারে। প্রণীতা এবং প্রোক্ষণীতে জল এবং ঘৃতপাত্রে ঘৃত রাখিয়া, ঘৃত তপ্ত করিয়া লইবে। জল রাখিবার জন্য প্রণীতা এবং হাত ধুইবার জল লইতে সুবিধার জন্য প্রোক্ষণীতে জল রাখিতে হয়। তাহার পর ভাল করিয়া ঘৃত পরীক্ষা করিয়া লইয়া, পুনরায় মন্ত্রের দ্বারা হোম করিবে।

ওঁ ভূরগ্নয়ে প্রাণায় স্বাহা। ভুবর্বায়বেঽপানায় স্বাহা।
স্বরাদিত্যায় ব্যানায় স্বাহা।
ভূর্ভুবঃস্বরগ্নিবায়্বাদিত্যেভ্যঃ প্রাণাপানব্যানেভ্যঃ স্বাহা॥

ইত্যাদি অগ্নিহোত্রের এক এক মন্ত্র পাঠ করতঃ আহুতি দিতে হইবে। যদি অধিক আহুতি দিতে হয়, তবে :—

বিশ্বানি দেব সবিতর্দুরিতানি পরাসুব।
যদ্ভদ্রং তন্ন আসুব॥ যজুঃ অঃ ৩০। ৩।

এই মন্ত্র দ্বারাও পূর্ব্বোক্ত গায়ত্রী মন্ত্রের সহিত আহুতি দিতে হইবে। "ওঁ," "ভূঃ" এবং "প্রাণঃ" আদি পরমেশ্বরের নামের অর্থ পূর্ব্বে কথিত হইয়াছে। স্বাহা শব্দের অর্থ এই যে, জ্ঞান যেরূপ আত্মাবস্থিত, তদ্রূপ জিহ্বা স্ফূর্ত্তিবশতঃ বাক্যে যেন তাহা বিপরীত না হয়। পরমেশ্বর যেমন সকল প্রাণীদিগের সুখার্থ এই সমস্ত জগতের পদার্থ রচনা করিয়াছেন, তদ্রূপ মনুষ্যেরও পরোপকার করা কর্ত্তব্য।

( প্রশ্ন ) হোম হইতে কি উপকার হয়? ( উত্তর ) সকলেই জানেন যে দুর্গন্ধবায়ু এবং জল হইতে রোগ এবং রোগ হইতে প্রাণিগণের দুঃখ হয়। এবং সুগন্ধ বায়ু এবং বিশুদ্ধ জল হইতে আরোগ্য লাভ ও রোগনাশ হেতু সুখলাভ হয়। ( প্রশ্ন ) চন্দনাদি ঘর্ষণ করতঃ কাহাকেও প্রলেপ দিলে এবং ঘৃতাদি ভোজনার্থ দান করিলে অত্যন্ত উপকার হয়। এজন্য উহা অগ্নিতে দগ্ধ করিয়া বৃথা নষ্ট করা, বুদ্ধিমানের কার্য্য নহে। (উত্তর) পদার্থবিদ্যা জানিলে তুমি এরূপ কথা বলিতে না। কারণ কোন দ্রব্যেরই এককালে বিনাশ হইতে

পারে না। দেখ হোমের সময় দূরদেশস্থিত পুরুষের নাসিকাও সুগন্ধ গ্রহণ করে। দুর্গন্ধ সম্বন্ধেও এইরূপ বুঝিতে হইবে। অগ্নিপ্রক্ষিপ্ত পদার্থ সূক্ষ্মরূপে পুনরায় বায়ুর সহিত দূরদেশে নীত হইয়া দুর্গন্ধের নিবৃত্তি করিয়া থাকে। (প্রশ্ন) এরূপ হইলে কেশর, মৃগনাভী, সুগন্ধপুষ্প, এবং আতর প্রভৃতি গৃহে স্থাপিত করিলেও বায়ু সুগন্ধ হইয়া সুখকারক হইতে পারে। (উত্তর) উক্ত সুগন্ধের এরূপ শক্তি নাই যে গৃহস্থিত অশুদ্ধ বায়ুকে নির্গত করতঃ, বিশুদ্ধ বায়ুর প্রবেশ করাইতে পারে, কারণ উহার ভেদকশক্তি নাই। অগ্নির এরূপ শক্তি আছে যে উহা অশুদ্ধ বায়ু এবং দুর্গন্ধযুক্ত পদার্থ সকলকে ছিন্ন ভিন্ন ও লঘু করিয়া, এবং উহাদিগকে বহির্গত করাইয়া, বিশুদ্ধ বায়ুর প্রবেশ করাইতে পারে। (প্রশ্ন) তাহা হইলে মন্ত্রপাঠ পূর্ব্বক হোম করিবার প্রয়োজন কি? (উত্তর) মন্ত্রে এরূপ ব্যাখ্যান আছে, যাহাতে হোমানুষ্ঠানের ফল বিদিত হওয়া যায়, এবং মন্ত্রের আবৃত্তি দ্বারা উহা কণ্ঠস্থও হইয়া পড়ে, এজন্য উহা দ্বারা বেদাদি গ্রন্থের পঠন, পাঠন এবং রক্ষাও হইয়া যায়। (প্রশ্ন) হোমানুষ্ঠান না করিলে লোকের কি পাপ হয়? (উত্তর) হাঁ হয়, কারণ মনুষ্য দেহে যত পরিমাণে দুর্গন্ধ উৎপন্ন হইয়া বায়ু এবং জলকে দূষিতঃ করতঃ রোগোৎপত্তির কারণ হইয়া দুঃখের উৎপত্তি করে, তত পরিমাণেই মনুষ্যের পাপ হইয়া থাকে। এই জন্য উক্ত পাপের নিবারণের জন্য তত পরিমাণে অথবা তাহার অধিক পরিমাণ সুবায়ু এবং সুগন্ধ বিস্তৃত করা আবশ্যক। ভোজন এবং পান দ্বারা কেবল এক ব্যক্তিরই বিশেষ সুখ হইতে পারে, কিন্তু এক ব্যক্তি যত পরিমাণ ঘৃত ও অন্য সুগন্ধ দ্রব্য ভোজন করিতে পারে, তাহার দ্বারা হোম করিলে, লক্ষ লক্ষ মনুষ্যের উপকার হয়। পরন্তু মনুষ্যগণ ঘৃতাদি উত্তম পদার্থ ভোজন না করিলে তাহাদের শরীরের এবং আত্মার বলোন্নতি হইতে পারে না; সুতরাং উৎকৃষ্ট পদার্থেরও পান ও ভোজন আবশ্যক। কিন্তু তদপেক্ষাও অধিক হোম করা উচিত। অতএব হোমানুষ্ঠান বিশেষ আবশ্যক। (প্রশ্ন) প্রত্যেক মনুষ্য কত আহুতি প্রদান করিবে এবং কত পরিমাণে উহা প্রদান করিবে? (উত্তর) প্রত্যেক মনুষ্য অন্যূন ১৬ আহুতি প্রদান করিবে। যদি কেহ ইহার অধিক করিতে পারেন, তাহা হইলে আরও উত্তম হয়। এইজন্য আর্য্যশিরোমণি মহাত্মা ঋষি ও মহর্ষিগণ, রাজা ও মহারাজগণ, অধিক পরিমাণে হোমানুষ্ঠান করিতেন। যে কাল পর্য্যন্ত হোমের প্রচার ছিল ততকাল আর্য্যাবর্ত্তদেশ রোগরহিত এবং সুখপূর্ণ ছিল। এক্ষণে উহার পুনরায় প্রচার হইলে আবার তদ্রূপ হইতে পারে। এই দুই যজ্ঞ, যাহা প্রথমতঃ ব্রহ্মযজ্ঞ, অর্থাৎ লিখন, পঠন, পাঠন সন্ধ্যোপাসনা, এবং ঈশ্বরের স্তুতি, প্রার্থনা আদি; ও দ্বিতীয় দেবযজ্ঞ, অর্থাৎ অগ্নিহোত্র হইতে অশ্বমেধ পর্য্যন্ত যজ্ঞ এবং বিদ্বান্ লোকের সেবা ও সহবাস। পরন্তু ব্রহ্মচর্য্য পক্ষে কেবল ব্রহ্মযজ্ঞ এবং অগ্নিহোত্র মাত্র করিতে হয়।

**ব্রাহ্মণস্ত্রয়াণাং বর্ণানামুপনয়নংকর্ত্তুমর্হতি, রাজন্যোদ্বয়স্য বৈশ্যো বৈশ্যস্যৈবেতি। শূদ্রমপি কুলগুণসম্পন্নং মন্ত্রবর্জ্জমনুপনীতমধ্যাপয়েদিত্যেকে॥**

ইহা শুশ্রুতগ্রন্থের, সূত্রস্থানের দ্বিতীয় অধ্যায়ের বচন। ব্রাহ্মণ তিন বর্ণের অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, এবং বৈশ্যের; ক্ষত্রিয় ক্ষত্রিয়, এবং বৈশ্যের; বৈশ্য কেবল বৈশ্যের যজ্ঞোপবীত দিয়া অধ্যাপনা করিতে পারে। শূদ্র যদি কুলীন এবং শুভলক্ষণযুক্ত হয় তবে উহাকে মন্ত্রসংহিতা পরিত্যাগ করিয়া অন্য বিষয়ে পাঠপ্রদান করিবে। উহার উপনয়ন দিবে না, ইহা অনেক আচার্য্যের মত। পরে পঞ্চম অথবা অষ্টম বর্ষবয়সে বালককে বালকদিগের, এবং কন্যাকে কন্যাদিগের পাঠশালায় প্রেরণ করিবে। নিম্নলিখিত নিয়মানুসারে অধ্যয়ন আরম্ভ করিবে।

